আবিষ্কৃত হইয়াছিল। এমন কি অয়নবিন্দুর চলনগতি (Precession of the Equinoxes) যে পৃথিবীর গতিসম্ভূত, তাহা য়ুরোপে নিরূপিত হইবার পূর্ব্বে আর্য্যভট্ট স্থির করিয়া গিয়াছেন।৩১

পৃথিবীর গতি।

বর্ত্তমান বৈজ্ঞানিকদিগের মতে এই পৃথিবী ন্যূনকল্প ২৪ ঘণ্টার মধ্যে বা এক নাক্ষত্রিক দিনে একবার আপনার মেরুদণ্ডের চারিদিকে ঘুরিয়া আবার পূর্ব্বাবস্থায় ফিরিয়া আইসে। ইহাই পৃথিবীর আহ্নিক গতি (Diurnal *Rotation* on its axis) এই আহ্নিক গতিই দিবারাত্রের কারণ। আহ্নিকগতি দ্বারা পৃথিবীর যখন যে অংশে সূর্য্য থাকে, সেই ভাগে দিন ও ঠিক তদ্বিপরীতার্দ্ধভাগে রাত্রি হয়। পৃথিবী যদি আপনার মেরুদণ্ডকে অয়নমণ্ডলের উপর রাখিয়া ঠিক সোজাভাবে ঘুরিত, তাহা হইলে সকল সময়ে ভূপৃষ্ঠের সকল স্থানে দিবারাত্রের মান সমান দেখা যাইত। কিন্তু বাস্তবিকপক্ষে আমরা দিবারাত্র সমান পাই না। শীতকালে দিন ছোট ও রাত্রি বড় এবং গ্রীষ্ম কালে দিন বড় ও রাত্রি ছোট হইয়া থাকে।

গোলাকার পৃথিবী স্থির মেরুদণ্ডকে ধরিয়া অয়নমণ্ডলে যেন একটু বক্রভাবে বা চাপগতিতে ঘুরিয়া থাকে। উত্তর মেরু যখন সূর্য্যের যত অভিমুখে, তখন দক্ষিণমেরু সূর্য্যের তত বিমুখ হইয়া পড়ে। এই নিমিত্ত বিষুবরেখার উত্তরভাগে যত পরিমাণে দিবসের দৈর্ঘ্য, দক্ষিণভাগে ততোধিক মাত্রায় রাত্রির বৃদ্ধি হয়। কেবল বিষুববৃত্তস্থ প্রদেশসমূহে দিবারাত্রের ভাগ সমান। যতক্ষণ পৃথিবী এই অবস্থায় থাকিয়া ঘুরিবে, ততদিন ২৪ ঘণ্টা মধ্যে একবার ঘুরিয়া গেলেও দক্ষিণ-মেরু সূর্য্যের অভিমুখী ও উত্তরমেরু সূর্য্যের বিমুখী হইবে না। সুতরাং দক্ষিণমেরুতে ২৪ ঘণ্টা ও উত্তরমেরুতে ২৪ ঘণ্টা দিন থাকিবে।

এইরূপে ভ্রমণশীল পৃথিবীর দক্ষিণমেরু হইতে বিষুবরেখা মধ্যবর্ত্তী দূরবর্ত্তীস্থান সকল তাহাদের দূরত্বের পরিমাণানুসারে ক্রমেই যতটুকু সূর্য্যের অভিমুখে পড়িতেছে, তাহা অপেক্ষা অধিকভাগ বিমুখে থাকিতেছে। সেই জন্য এখানে রাত্রির পরিমাণ অধিক হইয়া পড়ে। এইরূপে সূর্য্যের কর্কটরাশিতে অবস্থানকালে উত্তর মেরুদেশে ছয়মাস দিন ও দক্ষিণে ছয়মাস রাত্রি এবং দক্ষিণায়নে মকররাশিতে স্থিতিসময়ে দক্ষিণমেরুতে ৬ মাস দিন ও উত্তরে ৬ মাস রাত্রি হয়।৩২

---

"অওমধ্যগতঃ সূর্য্যো দ্যাবাভূম্যোর্যদন্তরম্।
সূর্য্যাণ্ডগোলয়োর্মধ্যে কোট্যঃ স্যুঃ পঞ্চবিংশতিঃ॥"

(শ্রীমদ্ভাগবত ৫ স্কন্ধ ২০ অঃ)

মৎস্যপুরাণ ১২৮ অধ্যায়ে ঐ মতের প্রতিপোষক প্রমাণ পাওয়া যায়। ব্রহ্মাণ্ডপুরাণ-মতে মণ্ডলাকারে অবস্থিত সূর্য্যের পর্য্যাস (পরিবর্ত্তন) ভ্রমণ হইতেই পৃথিবীর অর্দ্ধভাগ আলোকিত হইয়া থাকে।

"প্রকাশতে যতাভিতৌ মণ্ডলাভ্যাং সমান্বিতৌ।
সপ্তানাঞ্চ সমুদ্রাণাং দ্বীপানাঞ্চ স বিস্তরঃ।
বিস্তারার্দ্ধং পৃথিব্যাস্তু ভবেদন্যত্র বাহ্যতঃ।
পর্য্যাসপারিমাণ্যেন চন্দ্রাদিত্যৌ প্রকাশকৌ॥" (ব্রহ্মাণ্ড অনু ৫৩।২-৩)

কিন্তু বর্ত্তমান জ্যোতিঃশাস্ত্রের প্রমাণে সূর্য্যকে স্থির জানিয়া পৃথিবীর আবর্ত্তন ও অর্দ্ধভাগ আলোকীকরণ হইতেও ভূমণ্ডলের গোলত্ব স্বীকার করা যায়। বৌদ্ধেরা দিবারাত্রের কারণ স্বরূপ সুমেরু-পর্ব্বতকেই নির্দ্দেশ করিয়া থাকেন এবং তৎপ্রমাণার্থ দুই সূর্য্য দুই চন্দ্র ও দুই নক্ষত্রচক্র স্বীকার করেন। সূর্য্যসিদ্ধান্তে উক্ত মতের বিরূদ্ধমত নিরাকৃত হইয়াছে,—

"কিং গণ্যং তব বৈগুণ্যং বৈগুণ্যং যো বৃথাকৃথাঃ।
তাকেন্দুনাং বিলোক্যাহো প্রবনংস্যাপরিক্রমং॥" (সূর্য্যসিদ্ধান্ত)

বিষ্ণুপুরাণের ২।৮ অধ্যায়ে সূর্য্য হইতে জগতে আলোকান্ধকারব্যাপ্তি প্রসঙ্গ আছে। পুরাণ মতে প্রবহ-বায়ুবশে সূর্য্যাদিগ্রহগণের সহিত রাশিচক্রের পশ্চিমাভিমুখে আবর্ত্তনের যে ফল, জ্যোতিঃশাস্ত্রমতে একমাত্র পৃথিবীর আবর্ত্তনে সেই ফল পাওয়া যায়।

"যন্তোভতন্তে সনুপূর্ব্বগত্যা সৈটাস্ত তস্যাঃ পরণিমবত্যা।
কুলালচক্রভ্রমি-বামগত্যা যত্যাত্মকীটা ইব ভাতি বাহ্যঃ॥" (গোলাধ্যায়)

ভূভ্রমণ ও রাশিচক্রের ভ্রমণ স্বীকার করিলে প্রবহবায়ু স্বীকার নিষ্প্রয়োজন। পুরাণীয় উক্তভাবিজ্ঞান এরূপ কোন বায়ুরই উল্লেখ করেন নাই।

(৩১) আর্য্যভট্ট মতে ক্রান্তিবৃত্তের উত্তরাবৃত্তি ও দক্ষিণাবৃত্তি আয়ন পরিবর্ত্তন ঘটিয়া থাকে।

(৩২) নিরক্ষবৃত্তস্থ প্রদেশে দিবারাত্র সমান এবং উত্তর ও দক্ষিণে ক্ষয়বৃদ্ধি হয় কেন?

"সদ্যং ভ্রমতি দেবানামপসব্যং সুরদ্বিষাং।
উপরিষ্টাৎ ভগোলোঽয়ং ব্যক্ষে পশ্চান্মুখঃ সদা॥
অতস্তত্র দিনং ত্রিংশন্নাড়িকং শর্ব্বরী তথা।
হানিবৃদ্ধি সদা বামং সুরাসুরবিভাগয়োঃ॥" (সূর্য্যসি°)

ভাস্করাচার্য্য নির্দ্দেশ করিয়াছেন:—

"অতস্চ সৌম্যে বিষয়ে মহান্ স্যাৎ রাত্রির্দ্যুর্য্যোবমতশ্চ যাম্যে।
দ্যুরাত্রবৃত্তে ক্ষিতিজাদধঃস্থে রাত্রির্যতঃ স্যাৎ দিনমানহ্রস্বং।
সমানমেবং দ্যুনিশে নিরক্ষে গোলগতং তত্র কুজাদ্যতোঽয়াৎ॥"

(গোলাধ্যায়)

সূর্য্য মেষরাশি হইতে উত্তরে অগ্রসর হইয়া ক্রমাক্রমে বৃষ মিথুন অতিক্রম করিয়া ২৩ অংশে কর্কটের আদি পর্য্যন্ত গমন করেন, এই ২৩ অংশ পরমক্রান্তি নামে অভিহিত। পরে সূর্য্য প্রত্যাবৃত্ত হইয়া ক্রমে সিংহ, কন্যা অতিক্রম করিয়া তুলারাশিতে আসিয়া মিলিত হন। ঐরূপ দক্ষিণে ২৩ অংশে মকর পর্য্যন্ত আসিয়া আবার মেষরাশিতে বিষুববৃত্ত ও ক্রান্তিবৃত্তের সম্মিলন-স্থানে আসিয়া উপস্থিত হয়। ভারতীয় মতে ক্রান্তি পরিমাণ ২৪ অংশ, য়ুরোপীয় জ্যোতির্বিদ্ মতে ২৩½ অংশ। সূর্য্যগতির তারতম্যানুসারে এই পার্থক্য ঘটিয়াছে এবং কালক্রমে সূক্ষ্মতা লক্ষিত হইতেছে। জয়সিংহকল্পদ্রুম নামক গ্রন্থে কালক্রমে ক্রান্তিহ্রাস নির্ণীত হইয়াছে।

অয়নমণ্ডলে কৌণিকভাবে থাকিয়া প্রত্যহ পৃথিবী একবার করিয়া আপন মেরুদণ্ড আবর্ত্তন করিতেছে, কিন্তু এই চাপাত্মক আবর্ত্তনহেতু দিবারাত্রের বৈষম্য ঘটে কেন এবং কখন উত্তর-মেরুতে আলোক, কখন বা অন্ধকার, এক স্থানের দিন ছোট, আবার কখন দিন বড়, এরূপ পরিবর্ত্তনই বা হয় কেন?

আহ্নিক-গতিই যদি পৃথিবীর একমাত্র গতি হইত, তাহা হইলে কখনই দিবারাত্রিবিপর্য্যয় সংঘটিত হইত না। সূর্য্য যে নক্ষত্ররাশির নিকট উঠিত, তাহাকে আমরা চিরকাল সেইখানে দেখিতাম। প্রত্যহ আপনার চারিদিকে একবার করিয়া ঘুরিতে ঘুরিতে পৃথিবী একবৎসরে একবার সূর্য্যকে প্রদক্ষিণ করিয়া আইসে।[৩৩] ইহাকে পৃথিবীর বার্ষিক-গতি (Revolution on an orbit) বলে। প্রতিদিন সূর্য্য ও নক্ষত্রাদির স্থান-পরিবর্ত্তনই ইহার প্রমাণ। আমরা সূর্য্যের গতি পর্য্যবেক্ষণ করিয়া দেখিতে পাই যে, ১০ই চৈত্র (২২শে মার্চ্চ) বাসন্ত বিষুবক্রান্তি-বৃত্তে (Vernal equinox) সূর্য্যদেব ঠিকপূর্ব্বে উদয় হইয়া পশ্চিমে অস্ত যান। অতঃপর ৩মাস উত্তরোত্তর উচ্চ হইয়া ১০ই আষাঢ় (২২শে জুন)* সূর্য্যদেব উত্তরক্রান্তিসীমায় (Summer Solstice) হন, ঐ সময় দিন-পরিমাণ সর্ব্বাপেক্ষা বৃহৎ হয়। আবার বক্রগতিতে ফিরিয়া তিনমাসের পর ১০ই আশ্বিন (২২শে সেপ্টেম্বর) হরিপদ বা তুলাক্রান্তিতে (Autumnal Equinox) রাত্রিদিবা সমান হয়। পরে সূর্য্য ক্রমশঃ দক্ষিণদিকে অগ্রসর হইয়া ১০ই পৌষ (২৪শে ডিসেম্বর) দক্ষিণক্রান্তিসীমায় (Winter-solstice) উপস্থিত হন। ঐ দিন সর্ব্বাপেক্ষা ছোট। এইরূপে একবার উত্তরপ্রান্ত হইতে আরম্ভ করিয়া পুনরায় প্রত্যাবর্ত্তন করিতে সূর্য্যের একবৎসর লাগে*। সূর্য্যের এই প্রত্যক্ষ গতি (apparent motion) দ্বারা আকাশে একটী বৃত্তাভাস অঙ্কিত হয়, তাহাকে রাশিচক্র বা সূর্য্যের অয়নমণ্ডল কহে। সূর্য্যের এইরূপ দৃশ্যমান গতি হয় কেন? তাহা পূর্ব্বেই উক্ত হইয়াছে। পৃথিবী দিন দিন সূর্য্য হইতে একটু একটু সরিয়া আবার এক বৎসরে সেই পূর্ব্বস্থানে ফিরিয়া আইসে। ছয়মাস আমরা মস্তকোপরি ব্রহ্মকটাহে যে তারকামণ্ডলী দেখি, আর ছয়মাস তাহারা আমাদের পদনিম্নের ব্রহ্মকটাহে থাকে। পৃথিবীর উভয় মেরুবর্ত্তী তারকা ব্যতীত সূর্য্যপরিভ্রমণের সঙ্গে সঙ্গে অন্য সকল তারকার ঐরূপ পরিদৃশ্যমান গতি হয়। মেরুদ্বয়ের উপরি আকাশে যে সকল তারকা আছে, তাহা কখনও অদৃশ্য হয় না[৩৪]। কারণ পৃথিবী আপন অয়নমণ্ডলের উপর ২৩ ডিগ্রী ২৮ মিনিট কৌণিকভাবে অবস্থিত আছে। চিরকালই প্রায় ঐরূপ সমানভাবে চলিয়াছে[৩৫]। একারণ উত্তরমেরুর লক্ষ্য ঠিক একই দিকে নিবদ্ধ বোধ হইতেছে।

২৪ ঘণ্টায় পৃথিবী আপনাকে আপনি একবার আবর্ত্তন করে এবং একবৎসরে তেমনি একবার সূর্য্যকে প্রদক্ষিণ করিয়া আইসে। পৃথিবীর এই দুইটী গতি মিশ্রিত হইয়া আর একটী গতি উৎপাদন করে।

---

উত্তর-দক্ষিণ গোলের ৬৬ অক্ষাংশের মধ্যবর্ত্তী দেশের পক্ষে ঐরূপ দিবারাত্রের হ্রাস বৃদ্ধি হয়, কিন্তু ৬৬ অংশ হইতে ৯০ অংশ পর্য্যন্ত উত্তর দক্ষিণে সুমেরু ও কুমেরু-প্রদেশের প্রাকৃতিক নিয়ম স্বতন্ত্র। তথায় ৬মাস দিন ও ৬মাস রাত্রি হয়।

"ষট্‌ষষ্টিভাগাভ্যধিকাঃ পলাংশা যত্রাথ তত্রাভ্যপরো বিশেষঃ।
লম্বাধিকা ক্রান্তিরুদক্ চ যাবৎ তাবদ্দিনং সন্ততমেব তত্র।
যাবচ্চ যাম্যা সততং তমিস্রা ততশ্চ মেরৌ সততং সমার্দ্ধম্।" (গোলাধ্যায়)

আরও বিশেষ প্রমাণ :—

"ত্র্যংশ যুং নবরসাঃ পলাংশকা যত্র তত্র বিষয়ে কদাচন।
দৃশ্যতে ন মকরো ন কার্ম্মুকং কিঞ্চ কর্কমিথুনৌ সদোদিতৌ।
যত্র সাক্ষি গজবাজিসম্মিতাস্তত্র বৃশ্চিকচতুষ্টয়ং ন চ।
দৃশ্যতেঽথ বৃষতো চতুষ্টয়ং সর্ব্বদা সমুদিতঞ্চ লক্ষ্যতে।
যত্র তেঽথ নবতিঃ পলাংশকাস্তত্র কাকনগিরৌ কদাচন।
দৃশ্যতে ন ভদলং তুলাদিকং সর্ব্বদা সমুদিতং ত্রিরাদিকম্।" (গোলাধ্যায়)

(৩৩) অয়নকক্ষ বিচরণ করিয়া একবার সূর্য্যপ্রদক্ষিণ করিতে ৩৬৫·২৫৬৩৭৪৪ সৌরদিন বা ৩৬৫ দিন ৬ঘণ্টা ৯মিনিট ১০·৭৫ সেকেণ্ড লাগে। ইহার অয়নবৃত্তস্থ বিষুপদ বা মেষসংক্রান্তি (Vernal Equinox) হইতে বিষুপদ-সংক্রান্তি পর্য্যন্ত (ঋতু-পরিবর্ত্তন-কালজ্ঞাপক) ভ্রমণ ৩৬৫ দিন ৫ ঘণ্টা ৪৮ মিনিট ৪৭·৮১ সেকেণ্ড সমাহিত হয়।

"শকাজরামাদ্বিধরঃ ধরাযাঃ খার্দ্ধিমিতাঃ ভূমিমাধ্যাযুক্তে।
ভক্তার্কমাসোঽর্কলবঃ প্রমিত্রিংশদ্দিনঃ সাবনমাসএব।" (গোলাধ্যায়)

এক সৌরবর্ষে ৩৬৫ দিন ১৫ দণ্ড ৩০ পল ও ২২।০ সাড়ে বাইশ বিপলে সূর্য্যের কূটসাবন দিন হয়। সৌর বৎসরের দ্বাদশাংশকে ১ সাবন মাস হয়।

উত্তরায়ণে সূর্য্যের অবস্থানকালে উত্তরগোলে সূর্য্যকিরণ ও গ্রীষ্ম তীব্র বোধ হয়, ঐরূপ উত্তর পরমক্রান্তি হইতে ক্রমশঃ দক্ষিণাভিমুখে আসিয়া গ্রীষ্মের হ্রাস লক্ষিত হইতেছে।

"অত্যাসন্নতয়া তেন গ্রীষ্মে তীব্রকরা রবেঃ।
দেবভাগে সুরাণাঞ্চ হেমন্তে মন্দতাঽন্যথা।" (সূর্য্যসিদ্ধান্ত)

* "ভানোর্মকরসংক্রান্তেঃ ষণ্মাসা উত্তরায়ণম্
কর্কটাদেস্তথৈব স্যাৎ ষণ্মাসা দক্ষিণায়নম্।" (সূর্য্যসি°)

মকর সংক্রান্তি হইতে মীনরাশি পর্য্যন্ত ক্রান্তিবৃত্তপথে সূর্য্যের রাশি চক্রান্বিত হয় যাস কাল তাহাই উত্তরায়ণ, আর এইরূপে কর্কট হইতে ধনু পর্য্যন্ত গমনই দক্ষিণায়ন বলিয়া প্রসিদ্ধ।

(৩৪) একারণ উত্তরধ্রুবতারা নিশ্চল ও স্থির বোধ হয়।

(৩৫) জ্যোতির্ব্বিদগণ স্থির করিয়াছেন, একশতাব্দে পৃথিবীর অর্দ্ধ সেকেণ্ড মাত্র কৌণিক অবস্থানের পরিমাণ হ্রাস হয়। ঐ হ্রাস বৃদ্ধি ১ ডিগ্রী ২১ মিনিটের অধিক হয় না। অয়নাংশের নক্ষত্র আকর্ষণ ইহার কারণ।

পৃথিবী ভ্রমণগতিতে আকাশপথে সর্পকুণ্ডলাকৃতি চক্র করিয়া থাকে। সূর্য্যপ্রদক্ষিণকালে যে চক্রাকার পথে পৃথিবী ভ্রমণ করে, তাহাই তাহার অয়নমণ্ডল। এই অয়নমণ্ডল সম্পূর্ণ গোলাকার নহে, অনেকটা ডিম্বাকৃতি (বৃত্তাভাস), ইহার দুইটী অধিশ্রয় বা নাভি (Focus) আছে। এক অধিশ্রয়ে সূর্য্য অবস্থিত ও অপরটী শূন্য পড়িয়া আছে। এজন্য অয়নমণ্ডলের সকলস্থান হইতে সূর্য্য সমান দূরবর্ত্তী নহে।

আহ্নিক ও বার্ষিক গতি ছাড়া পৃথিবীর আরও দুইপ্রকার গতি আছে। একটী ক্রান্তিপাতের[৩৬] বক্রগতি (Precession of the Equinoxes), আর একটী মেরুলক্ষ্য-পরিবর্ত্তনগতি (Nutation); এতদুভয়ের প্রকৃতি এতই জটিল যে অঙ্কশাস্ত্রের সাহায্য ব্যতিরেকে তাহার বিবৃতি সহজে বোধগম্য হয় না। সুতরাং সংক্ষেপে তাহার আভাস দেওয়া গেল মাত্র।

পৃথিবী আপন অয়নমণ্ডলে চাপাত্মকগতিতে অবস্থিত থাকিয়া প্রতিদিন ভ্রমণকালে স্বীয় বিষুবরেখার দুইটীমাত্র বিন্দু কক্ষকে স্পর্শ করাইতেছে। কিন্তু ঐ একই বিন্দুদ্বয় চিরদিন কক্ষের উপর সমভাবে পড়িতেছে না। প্রতিবৎসর ক্রান্তিপাত ৫০·১০″ সেকেণ্ড পূর্ব্বে পড়িতেছে অর্থাৎ আজ বিষুবরেখার যে বিন্দু কক্ষের উপর পড়িতেছে, আগামী বৎসর সেই দিবসে ঐ বিন্দু হইতে ৫০·১০″ সেকেণ্ড পশ্চাতে সেই বিন্দু কক্ষকে স্পর্শ করিতেছে। এইরূপে ২৫৮৬৮ বৎসরে আবার সেই একই বিন্দু কক্ষের উপর আসিয়া পৌঁছিতেছে। ক্রান্তিপাতের এই গতি পৃথিবীর দুই স্বতন্ত্র গতির কার্য্যফল। পৃথিবীর মেরুদেশ অপেক্ষা বিষুবদ্বৃত্তস্থ পদার্থসমষ্টি (Equatorial protuberance) অধিক। সুতরাং মেরুদেশে চন্দ্রসূর্য্যের আকর্ষণপ্রভাব বিষুবদ্বৃত্তস্থ স্থানাপেক্ষা অধিক হইবেই। আকর্ষণের এতাদৃশ বৈষম্যহেতু ক্রান্তিপাত ক্রমান্বয়ে পূর্ব্বে পিছাইয়া পড়িতেছে। চন্দ্রসূর্য্যের আকর্ষণপ্রভাবে যেমন ক্রান্তিপাতের বক্রগতি সম্পাদিত হইতেছে, তদ্রূপ গ্রহগণের সমবেত আকর্ষণে পৃথিবীর আর একটী অগ্রগতি উৎপন্ন হইতেছে। এই উভয় গতির কার্য্যফলে প্রতিবৎসরে ক্রান্তিপাত ৫০·১০″ সেকেণ্ড পিছাইয়া যাইতেছে বা ৫০·১০″ সেকেণ্ড অগ্রে সম্পন্ন হইতেছে।

এই গতি হইতে আমরা জাগতিক ব্যাপারে তিনটী ঘটনা-সমাশ্রিত দেখিতে পাই।

বিষুবরেখার প্রত্যেক বিন্দু যতই সরিতে থাকে, ততই পৃথিবীর মেরু চক্রাকার-পথে ঘুরিয়া যায়। পৃথিবীর মেরু যে চক্রাকার পথে ভ্রমণ করে, তাহার কেন্দ্র পৃথিবীকক্ষের মেরু, সুতরাং ২৫৮৬৮ বৎসরে ঐ কেন্দ্রের চারিদিকে পৃথিবীর মেরু এক একটী বৃত্ত অঙ্কিত করে। এই গতিদ্বারা মেরুবর্ত্তী নক্ষত্ররাশির সুদীর্ঘকালে স্থানপরিবর্ত্তন অনুভূত হয়।

বিষুবরেখার একএকটী বিন্দু সরিয়া যতই তাহার পূর্ব্বস্থিত বিন্দুকক্ষের উপর আসিয়া পড়ে, ততই নক্ষত্ররাশিতে সূর্য্যের উদয়কালপ্রভেদ ও ঋতু[৩৭]-বৈষম্য উপলক্ষিত হয়। একটী নক্ষত্র হইতে সেই নক্ষত্রে ফিরিয়া আসিতে পৃথিবীর যে সময় লাগে, তাহাকে নাক্ষত্র বৎসর[৩৮] (Sidereal year) বলে[৩৯]। কৃত্তিকানক্ষত্রের উদয়স্থান হইতে সূর্য্য পুনরায় কৃত্তিকায় দৃশ্যতঃ ফিরিয়া আসিলে একটী বৎসর পূর্ণ হয়।

এক ক্রান্তিপাত হইতে আরম্ভ করিয়া পুনরায় সেই ক্রান্তিপাতে ফিরিয়া আসিতে পৃথিবীর যে সময় লাগে, তাহাকে এক সৌর বৎসর (Tropical) বলা যায়। সৌরবৎসর নাক্ষত্র বৎসর অপেক্ষা ২০ মিনিট ২০ সেকেণ্ড অল্প সময়ে সম্পূর্ণ হয়। পূর্ব্বে উক্ত হইয়াছে যে, বিষুবরেখার একই বিন্দুতে চিরকাল ক্রান্তিপাত হয় না, পর্য্যায়ক্রমে হটিয়া বিষুবরেখার প্রত্যেক বিন্দুই পৃথিবীর কক্ষ হইতে বিচ্ছিন্ন হইয়া পড়িতেছে। একই বিন্দুতে চিরকাল ক্রান্তিপাত হইলে, পৃথিবীকে যত দূর ভ্রমণ করিয়া আবার ক্রান্তিপাতে উপস্থিত হইতে হইত, তদপেক্ষা অল্পদূর ভ্রমণ করিয়াই পৃথিবী ক্রান্তিপাতে উপনীত হইতেছে। বাসন্তিক-সমরাত্রদিন (Vernal Equinox) হইতে সৌরবৎসর গণিত হয়।[৪০]

সৌর বৎসরের সময়াল্পতাই ঋতু-পরিবর্ত্তনের মূল এবং বর্ত্তমান বৈষম্যের প্রধান কারণ। যদি প্রতিবৎসরে ঋতুৎপাদক সৌর বৎসর নাক্ষত্রবৎসর হইতে ২০ মিঃ ২০ সেঃ অগ্রে উপস্থিত হয়, তাহা হইলে ঐ পরিমাণে প্রত্যেক ঋতুও নাক্ষত্রবর্ষের অগ্রে সম্পাদিত

(৩৬) পৃথিবীর বিষুবরেখা (Equator) ও অয়নমণ্ডলের (Ecliptic) সংযোগস্থলকে ক্রান্তিপাত কহে।

(৩৭) "দ্বিরাশিনাথা ঋতবস্ততোঽপি শিশিরাদয়ঃ।
মেষাদয়ো দ্বাদশৈতে মাসাস্তৈরেব বৎসরাঃ।" (সূর্য্যসিদ্ধান্ত)

(৩৮) নাড়ীষষ্ট্যা তু নাক্ষত্রমহোরাত্রং প্রকীর্ত্তিতম্।
তত্ত্রিংশতা ভবেন্মাসঃ সাবনোঽর্কোদয়ৈস্তথা।" (সূর্য্যসি°)

(৩৯) অস্মদ্দেশীয় পঞ্জিকাদিতে নাক্ষত্রিক বৎসর-গণনা হইয়া থাকে।

(৪০) * * * * সাবনোঽর্কোদয়ৈস্তথা।
ঐন্দবস্তিথিভিস্তদ্বৎ সংক্রান্ত্যা সৌর উচ্যতে।
মাসৈর্দ্বাদশভির্বর্ষং দিব্যং তদহ উচ্যতে।" (সূর্য্যসিদ্ধান্ত)

গোলাধ্যায়ে সৌর ও চান্দ্র মাসের অন্তর-কালকে অধিমাস বলিয়া লিখিত হইয়াছে।

"সৌরাব্দমানেন [illegible] যথাক্রমাৎ সংখ্যয়া তেঽধিকাঃ স্যুঃ।
চান্দ্রাব্দকে সৌরচান্দ্রান্তরে যে মাসাস্তদৈক্যেঽধিমাসাঃ প্রদিষ্টাঃ।
চান্দ্রো ন সৌরেণ [illegible] চান্দ্রাদ্ [illegible]।
মাসৈর্দ্বাদশ [illegible] হ্যধিমাসঃ [illegible]।"
(গোলাধ্যায়)

হইবে। এই প্রকারে আবার ২৫৮৬৮ বর্ষপরে নাক্ষত্র ও সৌর-নূতন বর্ষ ঠিক একই সময়ে আরম্ভ হইয়া থাকে অর্থাৎ আজ নাক্ষত্রবর্ষের যে মাসে যে দিনে সমরাত্রিদিবা হইয়াছে, ২৫৮৬৮ বর্ষ পরে ঠিক সেইদিনে সেই সময়ে সমরাত্রিদিবা ঘটিবে।

হিন্দুগণ নাক্ষত্র এবং য়ুরোপীয়গণ সৌর বৎসর গণনা করিয়া থাকেন। য়ুরোপীয় গণনায় যে মাসে যে ঋতু তাহা প্রায় একই থাকে, কিন্তু আর্য্যদিগের নাক্ষত্র-গণনে প্রতিবৎসর সমরাত্রিদিবা ২০ মিঃ ২০ সেঃ অগ্রে হওয়াতে অনেক বর্ষপরে ক্রমে ঋতুকালের পরিবর্ত্তন ঘটিয়াছে। পূর্ব্বে যে সময়ে ঋতুরাজ বসন্তের আবির্ভাব হইত, এখন সে সময়ে নিদারুণ গ্রীষ্ম দেখা দিয়াছে; গ্রীষ্মের সময় বর্ষা আসিয়াছে, এই রূপে পৃথিবীর দুই অর্দ্ধে ঋতু কালের বিশেষ বৈলক্ষণ্য লক্ষিত হইতেছে।

পূর্ব্বে যখন বৈশাখমাসের প্রথমদিনে বাসন্তিক সমরাত্রিদিন ঘটিত, তৎকালে সেইদিন হইতেই ভারতবাসিগণ নূতন বৎসর-গণনা আরম্ভ করিয়াছেন, কিন্তু এখন ১০ই চৈত্র সমরাত্রদিবা আরম্ভ হইয়াছে, সুতরাং পুনরায় বৈশাখমাসের প্রথমে সমরাত্র-দিবা ঘটিতে প্রায় ২৫০০০ বৎসর লাগিবে। পূর্ব্বে বাসন্তিক-সমরাত্রদিবায় সূর্য্য মেষরাশিতে উদয় হইত, এখন ঐদিন মীনরাশি অতিক্রম করিতেও ১০° অংশ বাকি থাকে। এইরূপে সূর্য্যক্রমেই পিছাইয়া উঠিতে উঠিতে ২৫৮৬৮ বৎসর পরে আবার সেই একই নক্ষত্রে উদিত হইবে।

ক্রান্তিপাত সচল বলিয়া পৃথিবীর ইহাতে যে বৃত্তগতি হইতেছে, তাহাতে অয়নমণ্ডল ক্রমশঃই ধীরে ধীরে পরিবর্ত্তিত হইয়া পড়িতেছে। এই কক্ষপরিবর্ত্তনগতিদ্বারা পৃথিবীর আর একটী বৎসর উৎপন্ন হয়, তাহাকে ইংরাজিতে Anomalistic বা সৌর-ব্যবধান-বৎসর বলে। পৃথিবীকক্ষের যে বিন্দু সূর্য্য হইতে সর্ব্বাপেক্ষা নিকট সেই বিন্দু হইতে আরম্ভ করিয়া পুনরায় সর্ব্বাপেক্ষা নিকটস্থ বিন্দুতে ফিরিয়া আসিলে এই বর্ষ পূর্ণ হয়। কক্ষ অপরিবর্ত্তিত থাকিয়া যদি ঐ বিন্দু অচল থাকিত, তাহা হইলে সৌরব্যবধান ও নাক্ষত্রবর্ষের পরিমাণ সমান হইত। কিন্তু পৃথিবী এরূপ বৃত্তগতিতে তাহার অয়নমণ্ডল পরিবর্ত্তন করে যে, এক অবস্থা হইতে অবস্থায় ফিরিয়া আসিতে পৃথিবীর ১০৮০০০ বৎসর লাগে।

কক্ষের এইরূপ পরিবর্ত্তনহেতু একবৎসর পূর্ব্বে অয়নের যে বিন্দুতে আসিয়া পৃথিবী সূর্য্য হইতে সর্ব্বাপেক্ষা নিকটবর্ত্তী হইত, সেই বিন্দু [illegible] আরও ১২″ সেকেণ্ড [illegible] হইলে আবার পূর্ব্বের মত সর্ব্বাপেক্ষা সূর্য্যের নিকটবর্ত্তী হয়; সুতরাং সেই স্থানে আসিতে পৃথিবীর আরও ১২″ সেকেণ্ড সময় লাগে। এই হেতু সৌর-ব্যবধান-বৎসরের পরিমাণ নাক্ষত্র বৎসর হইতে প্রায় ৪ মিনিট ৩৯ সেকেণ্ড অধিক [illegible] সূর্য্যসম্পর্কে পৃথিবীর ব্যবধান সমান হইতে প্রতিবৎসর ৪′ মিনিট ৩৯″ সেকেণ্ড অধিক সময় আবশ্যক হয়[৩১]।

সূর্য্যের দূরত্ব সম্পর্কে পৃথিবীকক্ষের এক অবস্থা হইতে পুনরায় সেই অবস্থায় আসিতে ১০৮০০০ বর্ষ সময় অতিবাহিত হয়। কিন্তু ঋতু সম্পর্কে সূর্য্যের দূরত্ব-পরিমাণ সমান হইতে প্রায় ২০ হাজার বৎসর লাগে।

ঋতূৎপাদক সৌরবৎসর এবং সৌরব্যবধান-বৎসরের পরস্পর দৃশ্যতালের ব্যবধান ৬১.৯ সেকেণ্ড। এই দুই বৎসরের এক অবস্থায় আসিতেও ২০ হাজার বৎসর লাগে এবং ইহারই উপর ঋতুসম্পর্কে সূর্য্যের দূরত্ব পরিবর্ত্তন নির্ভর করে।

পৃথিবীর মেরুলক্ষ্য-পরিবর্ত্তনগতি প্রধানতঃ চন্দ্রের আকর্ষণ-সম্ভূত, কিন্তু গ্রহদিগের সমবেত আকর্ষণ দ্বারা ইহার হ্রাস-বৃদ্ধি হয়। পৃথিবীর মেরুদ্বয় যদিও উত্তরদক্ষিণে লক্ষ্যবদ্ধ, তথাপি চন্দ্রের আকর্ষণে উত্তরমেরুর উত্তরাকাশে এবং দক্ষিণ-মেরুর দক্ষিণাকাশে উর্দ্ধাধঃ গতি হইয়া থাকে। পৃথিবীমেরুর এই চক্রাকার মন্দগতির সঙ্গে সঙ্গে উত্তর মেরুতেই পূর্ব্বোক্ত-রূপ অন্য একটী গতি হয়। এজন্য উত্তরমেরুই আকাশে লাটিমের ন্যায় বিসর্পশীল চিহ্ন অঙ্কিত করে। এই গতিবশে ১৯ বৎসর পরে চন্দ্রসূর্য্য ও পৃথিবীর এক অবস্থা হয়; সেইজন্য এইরূপ এক একটী চিহ্ন অঙ্কিত করিতে অর্থাৎ একমেরুর নিম্নদিক্ হইতে উর্দ্ধে উঠিয়া আবার সেই সেই নিম্নের স্থানটীতে আসিতে ১৯ বৎসর লাগে।

সৌরপরিবারবর্ত্তী পৃথিবী উপরিউক্ত নিয়মিত গতিতে অনন্ত আকাশপথে চক্রের উপর চক্র অঙ্কিত করিয়া সূর্য্যপ্রদক্ষিণ-পূর্ব্বক প্রতি সেকেণ্ডে ১৯ মাইল গতিতে ছুটিয়া এবং আপন মেরুদণ্ডে প্রতি ঘণ্টায় সহস্র মাইল পরিভ্রমণ করিয়া সূর্য্যসহ পুষ্যানামক নক্ষত্রের দিকে প্রতি সেকেণ্ডে ৫ মাইল বেগে ধাবিত হইতেছে।

---

(৩১) পৃথিবীর কক্ষপরিবর্ত্তনগতি হইতে অনেক নৈসর্গিক ব্যাপার সাধিত হয়। পুরাণে যুগে যুগে যে মহাপ্রলয়ের কথা লিখিত আছে, সম্ভবতঃ পৃথিবীর এই বিভিন্নগতিই সেই সকল দুর্ঘটনার মূল। ভূতত্ত্বের আলোচনায় জানা যায় যে জগতে এক এক সময়ে প্রলয় ঘটিয়াছিল। য়ুরোপখণ্ডে পোষ্টপ্লিওসিন্ যুগে অবশ্য তুষারে আবৃত ঐরূপ [illegible] একটী নিদর্শন পাওয়া গিয়াছে। [illegible] এডহিমার ইহার জ্যোতিষিক কারণ নির্দেশ করিয়া বলেন, ক্রান্তিপাতের অয়নগতিবশাৎ ২০ হাজার বৎসরে পৃথিবীর [illegible] সূর্য্যসম্পর্কে তাহার অবস্থিতি পরিবর্ত্তন করে, এই নিয়মে [illegible] অতি নিকট [illegible] ১০ হাজার বৎসর পরে [illegible] গিয়া পড়ে। এই কারণে [illegible] য়ুরোপের যাবতীয় জীব নষ্ট হইয়া যায়।

ঘনত্ব।

পৃথিবীর পরিমাণ ও আকৃতিনির্ণয়ে জ্যোতির্ব্বিদগণ যেরূপ বদ্ধপরিকর হইয়াছিলেন, ইহার ঘনত্ব (Density) ও গুরুত্ব (weight) অনুধাবনে তাঁহারা তদ্রূপই যত্নশীল ছিলেন। কোন একটী পরিমেয় ক্ষুদ্রবস্তুর আকৃষ্টশক্তির সহিত পৃথিবীর আকর্ষণশক্তির তুলনা করিলে এতদ্বিষয়ের সুস্পষ্ট আভাস পাওয়া যায়। একটী পর্ব্বতস্তূপের মস্তকোর্দ্ধস্থান হইতে তাহার ওলনের বিচ্যুতি (Deflection of the plummet from the vertical position) অনুসরণ করিয়া বুগে, মাস্কেলিন প্রভৃতি জ্যোতির্ব্বিদ্ পৃথিবীর গুরুত্বনিরূপণ করিতে সমর্থ হইয়াছিলেন। তাঁহারা স্ব স্ব নির্দ্দিষ্ট পর্ব্বতের ওলনবিচ্যুতি ৪´ হইতে ৫´ পর্য্যন্ত লক্ষ্য করিয়া এবং তত্তৎ পর্ব্বতের ঘনত্ব বা গুরুত্ব নিরূপণ করিয়া স্থির করিলেন যে, পৃথিবীপিণ্ডের গুরুত্ব জলাপেক্ষা ৫ গুণ অধিক। কিন্তু পর্ব্বতের যথাযথ গুরুত্ব নিরূপিত না হওয়ায় ইহার যাথার্থ্য অবধারিত হয় নাই। অতঃপর কাভেণ্ডিস্-পরীক্ষা দ্বারা মিঃ ফ্রান্সিস্ বেলী (Mr. Francis Baily) সীসকের গুরুত্ব ও পৃথিবীর আকৃষ্টশক্তির তুলনায় জলাপেক্ষা পৃথিবীর গুরুত্ব ৫৬৭ স্থির করিয়া যান।[৪২] তৃতীয়তঃ রাজ-জ্যোতির্ব্বিদ্ এয়ারি (Mr. Airy, Astronomer Royal) ১৮৫৪ খৃষ্টাব্দে টাইন্ নদীকূলে ও হর্টন কয়লার খাতের ১২৬০ ফিট্ নিম্নতম প্রদেশে ঘড়ীর দোলকযন্ত্রের গতিবিচ্যুতি লক্ষ্য করিয়া যে সিদ্ধান্তে উপনীত হইয়াছিলেন, তাহা পৃথিবীর গুরুত্ব নির্ণয়ের উপযোগী। তিনি ভূপৃষ্ঠ ও খাতনিম্নস্থ দোলকের দৈনিক ব্যবধান ২¼ সেকেণ্ড নিরীক্ষণ করিয়া স্থির করিলেন যে, ভূপৃষ্ঠ হইতে ঐ নিম্নস্থানে আকর্ষণ ১/১৯২০০ সংখ্যক অংশ অধিক। এই অঙ্কফলে তিনি পৃথিবীর গুরুত্ব জলাপেক্ষা ৬ হইতে ৭ গুণ অধিক নির্ণয় করেন, কিন্তু নদীতীরের নিম্নতা খাতপার্শ্বস্থ পর্ব্বতাদির আপেক্ষিক গুরুত্ব অবধারিত না থাকায় তিনি কোন সুফল স্থির করিতে পারেন নাই।

তাপ।

পৃথিবীর বাহিরে এবং ভিতরে উত্তাপ আছে। উত্তাপ জীবজগতের প্রাণদায়ী। অনন্তাকাশের তেজ, সূর্য্যের তাপদান ও বায়ুর নিষ্পীড়নে জগতে একটী উত্তাপ বিকীর্ণ হইতেছে। আমরা সূর্য্যকিরণে যে উত্তাপ উপলব্ধি করি, পৃথিবীর ভ্রমণ ও সূর্য্য হইতে স্থানবিশেষে পৃথিবীর অবস্থানভেদে তাহা হইতেই শীত-গ্রীষ্মাদি ঘটিয়া থাকে। কিন্তু পৃথিবীর আভ্যন্তরিক উত্তাপ ইহা হইতে স্বতন্ত্র। ভূপৃষ্ঠ হইতে আমরা যতই নিম্নে নামিতে থাকি, দৈনিক উত্তাপের ব্যতিক্রম ততই অল্প অনুভূত হইতে থাকে। অবশেষে উহা এমন একটী স্থানে আসিয়া উপনীত হয় যে, তথায় আর কিছুমাত্র বাহ্যিক তাপ অনুভূত হয় না। ঋতুর পরিবর্ত্তনে ঐ স্থানের উত্তাপের পরিবর্ত্তন লক্ষিত হইয়া থাকে। এই স্থান হইতে আরও নিম্নতম প্রদেশে অবতরণ করিলে পুনরায় অল্পে অল্পে উত্তাপ অনুভূত হইতে থাকে। প্রতি ৪০।৫০ ফিটে ১° ফারেণহিট্ উত্তাপ বৃদ্ধি হয়, কিংবা ১ মাইল অবতরণ করিলে প্রায় ১০০° উত্তাপ পাওয়া যায়। এইরূপ হিসাবে নিম্নের তাপও গৃহীত হইলে ৫০ মাইল আরও অভ্যন্তরভাগে ৫০০০° তাপ-প্রভাব উপলব্ধি হইয়া থাকে। এইরূপ উত্তাপের কল্পনায় জগতে উৎপত্তি-প্রারম্ভে সার্ব্বজনীন তেজের আবির্ভাব মনে হয়। ইহাতেই অনুমিত হইতেছে যে, এরূপ প্রচণ্ডতাপে কোন ধাতুই গাঢ় হইয়া থাকিতে পারে না, অবশ্যই তাহাকে গলিয়া দ্রব হইতে হয়। আগ্নেয়গিরিনিঃসৃত ধাতব তরল পদার্থাদি ইহার নিদর্শন। এই প্রমাণ হইতেই বৈজ্ঞানিকগণ পৃথিবীর আদি তরলত্ব স্বীকার করিয়াছেন। এক্ষণে দেখা যাইতেছে, পৃথিবীর অভ্যন্তরভাগ তাপযুক্ত তরলপদার্থে পূর্ণ এবং এই ভূপৃষ্ঠ (crest) দুগ্ধসরের ন্যায় স্নিগ্ধ হইয়া উৎপন্ন। কেন্দ্রগত তাপ (central heat) স্বীকার করিয়া ফুরিয়ার, হম্বোল্ট প্রভৃতি ভূতত্ত্ববিদ্গণ অভিনব তত্ত্বাবিষ্কারে সফলকাম হইয়াছেন। পর্ব্বতাদির উৎপত্তি ও ভূমিকম্প এই তাপেরই নিদান। [ তাপশব্দে বিস্তৃত বিবরণ দেখ। ]

অনন্তক্রোড়াবিষ্ট-বাষ্পরাশি ঘনীভূত হইয়া ক্রমশঃই তরল হইতে থাকে। সেই উত্তপ্ত তরল জলরাশি শীতল হইবার কালে দৃঢ় আবরণে আচ্ছাদিত হয়। ক্রমে তদুপরি স্তরের উপর স্তর পড়িয়া ভূপঞ্জর প্রস্তরবৎ কঠিন হইয়া পড়ে। উপরে যে মৃত্তিকারাশি দেখিতে পাই, কালে তাহা প্রস্তরীভূত হইবে এবং সেই প্রস্তরীভূত মৃৎপিণ্ড আরও অতীত কালে শ্লেটাদি ঘন-গ্রন্থিযুক্ত প্রস্তরে পরিণত হইবে। মৃত্তিকা ও পর্ব্বতাদির সুগভীর নিম্নস্তরের আরও নিম্নদেশে (ভূগর্ভমধ্যে) দ্রবময় প্রস্তর বা ধাতবাদির হ্রদ বা জলস্রোত দেখিতে পাওয়া যায়। [ ভূতত্ত্ব ও পর্ব্বত শব্দ দেখ। ] ভূপৃষ্ঠের মৃত্তিকাভ্যন্তরস্থ বিভিন্ন স্তরে যে সকল নিহিত প্রস্তরাস্থির নিদর্শন পাওয়া যাইতেছে, তাহা হইতে একএকটী প্রলয়ের কল্পনা করা যায়। বৈজ্ঞানিকগণ ভূতত্ত্বের আলোচনা হইতে অর্থাৎ একএকটী স্তরের পর্য্যায়ক পরিবর্ত্তনে—চূর্ণ বালুকাবৎ মৃত্তিকা হইতে কঠিন প্রস্তররূপ পর্য্যন্ত—যে

(৪২) সর্ আইজাক নিউটনও ইহার পোষকতা করিয়াছিলেন—

"Verisimile est quod copia materiæ totius in terra, *quasi quintuplo vel sextuplo* sit quam si tota ex aqua constarit"

Principia III. 10.

সময় লাগে এবং ঐ বিভিন্ন স্তরের রূপান্তর প্রাপ্তি কতকালে হয়, তাহারই বিশ্লেষণ-দ্বারা জগতের উৎপত্তিকাল সূচনা করিয়াছেন; কিন্তু এতাদৃশ আনুমানিক কল্পনার কতদূর সত্যে উপনীত হওয়া যায়, তাহা আমাদের সামান্য বুদ্ধির অগম্য। [ বিভিন্ন যুগে বিভিন্ন স্তরে সম্ভূত জীবাদির সম্যক্ আলোচনা ও তত্তৎ জীবজগতের প্রকৃষ্ট বিবরণ ভূ-পঞ্জর ও ভূ-তত্ত্ব শব্দে দ্রষ্টব্য। ]

পৃথিবীর উৎপত্তি-কাল।

কি বর্ত্তমান বৈজ্ঞানিক যুগে, কি পূর্ব্বতন আর্য্য হিন্দুগণের মধ্যে, পৃথিবীর বয়স-নির্ণয়ে বিশেষ আন্দোলন চলিয়াছে। বৈজ্ঞানিক বা জ্যোতির্ব্বিদ্গণ স্ব স্ব মতাবলম্বনে যেরূপ পৃথিবীর উৎপত্তিকালকল্পনে সমর্থ হইয়াছেন, পূর্ব্বতন হিন্দু-শাস্ত্রকারগণও সেই সকল বিষয় যোগবলে প্রকটিত করিয়াছেন।

প্রাচীন হিন্দুশাস্ত্রাদিতে জগতের অনন্ত-কালব্যাপিত্ব স্বীকৃত হইয়াছে। ভগবান্ মনু "আসীদিদং তমোভূতং" প্রভৃতি বচন দ্বারা তাহার সূচনা করিয়াছেন। ক্রমে সূর্য্যের বিকাশে ও তেজোবিকিরণে বাষ্প বা নীহারিকা হইতে পঞ্চভূতময় এই গোলাকার পিণ্ডের উদ্ভব। কিন্তু কতদিন হইল, এই উৎপত্তি সংসাধিত হইয়াছে, কেহই তাহা নিশ্চয়রূপে বলিতে সমর্থ নহেন।

পুরাণ হইতে এবং বৈজ্ঞানিক অনুসন্ধানে আবিষ্কৃত হইয়াছে যে, পৃথিবী ভিন্ন ভিন্ন সময়ে প্রলয়-প্লাবিত হইয়া পুনরায় সৃষ্ট হইয়াছে[১১]। একসপ্ততি ( চতুঃ )যুগের পর প্রলয় ও এক একটী মন্বন্তর অর্থাৎ নূতন মনুর অবস্থিতি-কাল কল্পিত হয়[১২]। মন্বন্তর কালের সন্ধির পরিমাণ সত্যযুগের তুল্য, ঐ সন্ধি সময়ে পৃথিবী জল-প্লাবিত হইয়া থাকেন। চাক্ষুষ মন্বন্তরের[১৩] মহা-প্রলয়ের পর এই সপ্তদ্বীপবতী পৃথিবী বিরাজিত হইয়াছে। এখন পঞ্জিকাদৃষ্টে শ্রীম বৈবস্বত মনুর আবির্ভাব কাল ও শ্বেত-বরাহ কল্পাব্দ ৪৩২০০০০০০০ অবগত হওয়া যায়; তন্মধ্যে ১৯৭২৯৪৯০০১ অব্দ গত হইয়াছে এবং ১৯৫৫৮৮৫০০১ অব্দ হইল ভূ-সৃষ্টি হইয়াছে।

বর্ত্তমান বিখ্যাত জ্যোতির্ব্বিদ্ নিউকোম ও হল্ডেন্-কৃত জ্যোতির্ব্বিদ্যাবিষয়ক পুস্তকে লিখিত হইয়াছে যে, "নীহারিকা হইতে ( Nebular hypothesis ) বৈজ্ঞানিক আলোচনা দ্বারা এখনও পৃথিবীর উৎপত্তি স্বীকৃত হয় নাই, তথাপি স্বভাবের সম্যক্ পর্য্যালোচনা ( Studies of nature ) দ্বারা এই সূত্র দার্শনিক সিদ্ধান্তে গ্রাহ্য হইয়াছে। প্রাকৃতিক বিভূত ব্যাপারের অনুশীলন হইতে দেখা যায় যে, এই বস্তু-মণ্ডল আত্মরক্ষণশীল শক্তিবিশিষ্ট ( Self-sustaining ) হয়, লৌকিক দেহের ( Organism ) ন্যায় একই ভাবে কারণ দ্বারা ( Laws of action ) পরিচালিত এবং কালে তাহাতেই ইহার লয় হইবে। নিউকোম পৃথিবীর উৎপত্তিকাল স্বীকার করেন; কিন্তু উহার প্রকৃত গুণফল না পাওয়ায়, দুই কোটি বর্ষেরও কিছু অধিক বলিয়া গ্রহণ করিয়াছেন। তাঁহার মতে, কালে সূর্য্য ও তারকাদির তেজ ক্ষয় হইবে, ধরা পুনরায় তামসে পূর্ণ হইবে এবং কল্পান্তরে নূতন সৃষ্টিকার্য্য আরম্ভ হইবে[১৩]।

ভূবায়ু।

পৃথিবীতে যে বায়ুরাশি নির্লিপ্ত রহিয়াছে, যাহা সেবন করিয়া আমরা জীবন ধারণ করিতেছি, সেই বিশ্বজনীন বায়ুই প্রাচীন হিন্দুশাস্ত্রে ভূবায়ু নামে কথিত হইয়াছে। ভারতবর্ষীয় পূর্ব্বতন জ্যোতিঃশাস্ত্রজ্ঞ পণ্ডিতগণও ভূপৃষ্ঠ হইতে আকাশ পর্য্যন্ত সপ্ত প্রকার বিভিন্ন বায়ুস্তর স্বীকার করিয়াছেন। এই বায়ু না থাকিলে পৃথিবী প্রাণহীন শরীরের ন্যায় অকর্ম্মণ্য হইত। জলজন্তুগণ যেরূপ নিয়ত জলমগ্ন থাকিয়া জীবন ধারণ করিতেছে,—ক্ষণমাত্র জলবিচ্যুত হইলেই তাহাদের জীবন সংশয় হয়, তদ্রূপ আমরাও এই ভূবায়ু মধ্যে নিরন্তর নিমজ্জিত আছি। বায়ু-বিহীন হইয়া এই জীব-জগৎ ক্ষণকালও জীবন-রক্ষণে সমর্থ নহে। পুরাণাদির ন্যায় জ্যোতিঃশাস্ত্রেও এই সপ্ত বায়ুর উল্লেখ আছে।

"ভূবায়ুরাবহ ইহ প্রবহস্তদূর্দ্ধঃ স্যাদুদ্বহস্তদনু সংবহসংজ্ঞকশ্চ।
অন্যস্ততোঽপি সুবহঃ পরিপূর্ব্বকোঽস্মাদ্
বাহ্যঃ পরাবহ ইমে পবনাঃ প্রসিদ্ধাঃ॥
ভূমের্বহির্দ্বাদশযোজনানি ভূবায়ুরত্রাম্বুদবিদ্যুদাদ্যং।
তদূর্দ্ধগো যঃ প্রবহঃ স নিত্যং প্রত্যগ্গতিস্তস্য তু মধ্যসংস্থা॥
নক্ষত্রকক্ষাখচরৈঃ সমেতো যস্মাদতস্তেন সমাহতোঽয়ং।
ভপঞ্জরঃ খেচরচক্রযুক্তো ভ্রমত্যজস্রং প্রবহানিলেন॥" (গোলা°)

প্রথমতঃ ভূবায়ু, পরে আবহ, তৎপরে প্রবহ, তদুপরি উদ্বহ, তদূর্দ্ধে সংবহ, তদন্তর সুবহ, তাহার উপরে পরিবহ এবং সর্ব্বো-

(১০) ব্রহ্মাণ্ডপু° অনু° ৬ অ° ৬৭-৬৯ শ্লোক এবং History of the World's Progress নামক গ্রন্থে দ্রষ্টব্য।

(১১) "যুগানাং সপ্ততিঃ সৈকা মন্বন্তরমিহোচ্যতে।
কৃতাব্দসংখ্যা তস্যান্তে সন্ধিঃ প্রোক্তো জলপ্লবঃ।" ( সূর্য্যসিদ্ধান্ত )

(১২) সন্ধিযুক্ত চতুর্দ্দশ মন্বন্তরে এক কল্প হয়—
"স সন্ধয়ো মনবঃ কল্পে জ্ঞেয়াশ্চতুর্দ্দশ।" ( সূর্য্যসিদ্ধান্ত )

(১৩) "It must have had a beginning within a certain number of year which we can not yet calculate with certainty, but which cannot much exceed 20,000,000, and it must end in a chaos of cold, dead globes at a calculable time in future, when the sun and stars shall have radiated away all their heat, unless it is restored by the action of forces of which we at present know nothing."
(Newcomb and Holden's Astronomy.)

পরি প্রসিদ্ধ পরাবহ বায়ু অবস্থিত। পৃথিবীপৃষ্ঠ হইতে দ্বাদশ যোজন ঊর্দ্ধ পর্য্যন্ত ভূবায়ুর সীমা। মেঘ ও বিদ্যুৎ এই ভূবায়ুকে আশ্রয় করিয়া থাকে[৪৭]। বিজ্ঞানবিদ্গণ ব্যোমযানারোহণে পরীক্ষা করিয়াছেন যে, পৃথিবীর উপরিস্থ এই বিভিন্ন বায়ুস্তর বিভিন্ন চাপে স্থূল ও সূক্ষ্ম বা লঘু হইয়া থাকে এবং তাহারা সততই ভিন্ন ভিন্নদিকে বহমান বলিয়া অনুমিত হয়।

প্রাচীন হিন্দুশাস্ত্রে মানবাবাস এই ধরা সপ্তদ্বীপা ও সপ্তসমুদ্রে আবৃতা[৪৮]। জম্বু, প্লক্ষ প্রভৃতি সপ্তদ্বীপ ও ভারত, কিম্পুরুষ, হরি, রম্যক্, হিরণ্ময়, কুরু, ইলাবৃত, ভদ্রাশ্ব, কেতুমাল প্রভৃতি বর্ষে বিভক্ত। প্রত্যেক বর্ষেই সাতটী করিয়া কুলপর্ব্বত আছে। এতদ্ভিন্ন শত শত নদী উপনদী, পর্ব্বত, জনপদ ও নগর ঐ সকল বর্ষকে আলোকিত করিয়াছিল। কালসহকারে ঐ সকল নাম পরিবর্ত্তিত হইয়াছে অথবা সেই সকল জনপদাদি এককালে কালের অনন্তক্রোড়ে শায়িত হইয়াছে[৪৯]।

বর্ত্তমান গঠন লইয়া ধরিতে গেলে, পৃথিবী চারিটী বৃহৎ ভূখণ্ডে, দুইটী বৃহৎ ও কএকটী ক্ষুদ্র দ্বীপে এবং দ্বীপমালায় পরিপূর্ণ। ভূতত্ত্বের গঠন লইয়া অনুমান করিলে দেখা যায়, যে এসিয়া, য়ুরোপ, আফ্রিকা, উত্তর আমেরিকা ও দক্ষিণ আমেরিকা পরস্পর বিচ্ছিন্ন থাকিয়া এক সময়ে পরস্পর সংযোজিত হইয়াছে। আবার ভূতত্ত্বের গঠনানুসারে কোন স্থান লয় ও কোথায় বৃদ্ধি পাইতেছে। বাণিজ্যের উন্নতিসাধনার্থ ফরাসীদিগের ঐকান্তিক যত্নে আফ্রিকা মহাদেশ আরবকক্ষ হইতে বিচ্যুত হইয়াছে এবং ভূমধ্য ও লোহিত-সাগর পরস্পর যোজিত হইয়া একটী সুবিস্তৃত বাণিজ্যপথ গঠিত হইয়াছে। ভারতবর্ষের দক্ষিণ ও সিংহল দ্বীপের ব্যবধানে যে ক্ষুদ্র ক্ষুদ্র দ্বীপমালা দৃষ্ট হয়; তাহা সেতুবন্ধ[৫০] নামে প্রসিদ্ধ। ভূতত্ত্ববিদ্গণ উহার গঠনপ্রণালী হইতে অনুমান করেন, ঐগুলি ভারতের সহিত এক সময় সংযুক্ত ছিল। [ পক্প্রণালী দেখ। ]

এসিয়ার উত্তরপূর্ব্বরাজ্য সাইবিরিয়া হইতে উত্তর-আমেরিকার মধ্যবর্ত্তী বেরিংপ্রণালীতে যে সমস্ত ক্ষুদ্র ক্ষুদ্র দ্বীপ আছে এবং সেই স্থানের জলের অল্পতা আলোচনা করিলে বোধ হয় যে, পানামাযোজকের দক্ষিণ আমেরিকা-সংযোগের ন্যায় একসময়ে আমেরিকাভূমিও এসিয়াখণ্ডের সহিত যুক্ত ছিল[৫১]। এসিয়া, য়ুরোপ, আফ্রিকা ও উত্তর দক্ষিণ আমেরিকা দ্বীপাকার বৃহৎ ভূভাগগুলি মহাদেশ নামে খ্যাত। অষ্ট্রেলিয়া ও নিউজিলণ্ড অপেক্ষাকৃত ক্ষুদ্রাকার দ্বীপ। তৎপরে মাদাগাস্কার, ইংলণ্ড, স্কটলণ্ড, আয়ার্লণ্ড, আইসলণ্ড, সিংহল, সুমাত্রা, বর্ণিও, যব, বলি, কর্ম্বোজা, জাপান প্রভৃতি ক্ষুদ্র দ্বীপ। এতদ্ভিন্ন ফিলিপাইন, পোলিনেসিয়ান্, পাপুয়ান্, ইজিয়ান্ ও এণ্টার্টিকা প্রভৃতি আরও কএকটী দ্বীপপুঞ্জ আছে।

---

(৪৭) য়ুরোপীয় জ্যোতিঃশাস্ত্রমতে ভূবায়ু পৃথিবীর পঞ্চাশ মাইল ঊর্দ্ধ পর্য্যন্ত ব্যাপ্ত আছে। এই পর্য্যন্তই পৃথিবীর আকর্ষণসীমা। অতঃপর অন্য গ্রহের অধিকার। য়ুরোপীয় মতের সহিত ভারতীয় মতের যে অনৈক্য লক্ষিত হয়, তাহার সামঞ্জস্যও ঘটিতে পারে। ভারতের নানাস্থানে ক্রোশাদির ন্যায় যোজনাদির পরিমাণেরও ভেদ আছে :—

"চতুর্হস্তং ধনুস্তত্র সহস্রং ক্রোশ উচ্যতে।
ক্রোশদ্বয়ন্ত গব্যূতিস্তদ্দ্বয়ং যোজনং বিদুঃ॥"

তাহা হইলে পূর্ব্বকথিত দ্বাদশ যোজন ৪০০০ হাতে ক্রোশ ধরিয়া লইলে ৪৮ ক্রোশে প্রায় ৫০ মাইলেরই সমান হইতেছে।

(৪৮) "জম্বুপ্লক্ষাহ্বয়ৌ দ্বীপৌ শাল্মলিশ্চাপরো দ্বিজ।
কুশঃ ক্রৌঞ্চস্তথা শাকঃ পুষ্করশ্চৈব সপ্তমঃ॥
এতে দ্বীপাঃ সমুদ্রৈস্তু সপ্ত সপ্তভিরাবৃতাঃ।
লবণেক্ষুসুরাসর্পির্দধিদুগ্ধজলৈঃ সমম্॥" ( বিষ্ণুপুঃ ২।২।৫-৬ )

(৪৯) ভিন্ন ভিন্ন পুরাণ ভিন্ন ভিন্ন সময়ে রচিত হওয়ায়, তৎসমুদায়ে বর্ণিত স্থানাদির নামপার্থক্য লক্ষিত হয়। একারণ তৎসমুদয়ের বিস্তৃত বিবরণ এখানে প্রদত্ত হইল না। জম্বুপ্লক্ষাদি দ্বীপ ও ভারতকিম্পুরুষাদি বর্ষসমূহের এবং ভিন্ন ভিন্ন পর্ব্বত ও জনপদাদি স্থানে তৎ সম্বন্ধে আলোচিত হইয়াছে।

(৫০) ত্রেতাযুগে রাবণনিধন জন্য শ্রীরামচন্দ্র এই পথে লঙ্কায় গমন করেন।

(৫১) History of the World's Progress-প্রণেতা Beale সাহেব ভূতত্ত্বানুশীলনে অবগত হইয়াছেন যে, আমেরিকা মহাদ্বীপরূপে সংগঠিত হইবার পরেও য়ুরোপখণ্ড দ্বীপসমষ্টিতে পূর্ণ ছিল। টার্টিয়ারি যুগবিভাগেও লণ্ডন, প্যারী ও ভিয়ানা নগর সমুদ্রগর্ভ হইতে উন্মুখপ্রায় হইতেছিল। কারণ তত্রত্য স্তরের ভূতত্ত্ব আলোচনা করিলে দেখা যায় যে, ঐ স্থান সমুদ্রগর্ভস্থ পলি হইতে উত্থিত এবং বল্টিক, কাস্পিয় ও ভূমধ্যসাগরও পূর্ব্বে বহুদূর পর্য্যন্ত বিস্তৃত ছিল। য়ুরোপ ও এসিয়ার মধ্যদেশ এক সময়ে হ্রদ ও সমুদ্রবক্ষে পরিপূর্ণ ছিল। হিমালয়, আল্প, পিরিনিজ প্রভৃতি সুবিস্তৃত পর্ব্বতমালাও ঐ সময়ে পৃথিবীবক্ষ ভেদ করিয়া উদ্ভূত হয় এবং ক্রমে উত্তর মহাদেশে সংযোজিত হইয়া বর্ত্তমান আকার ধারণ করে। গ্রীস, ইতালি, উত্তর জর্ম্মণি ও সাইবিরিয়ার ভূভাগক্ষেত্র আরও পরবর্ত্তী সময়ে সমুদ্রবক্ষে উত্থিত হইয়া দেশরূপে পরিগণিত হয়। অষ্ট্রেলিয়াকে তিনি অপুষ্ট দেশ ও জুরাসিক যুগে উদ্ভূত বলিয়া নির্দ্ধারিত করেন এবং তজ্জন্যই এ স্থানবাসীর অপকৃষ্টতা কল্পিত হইয়াছে।

আফ্রিকা ও আমেরিকা সম্বন্ধে তিনি লিখিয়াছেন :—

"The continents of Africa was completed simultaneously with that of Asia while the South America was built up in any way analogous to that of its sister continent, to which it became united by the Isthmus of Panama at the close of the Tertiary age." ( Beale's Worlds' Progress p. 20 )

এতদ্দ্বারা অনুমিত হয় যে, পৌরাণিক পৃথিবীর সপ্তদ্বীপ-কল্পনা নিতান্ত অসঙ্গত নহে।

মহাদেশবিভাগ।

এসিয়া—সাইবিরিয়া, মাঞ্চুরিয়া, জাপান[৫২], চীন, চীন-তাতার, তিব্বত, মঙ্গোলিয়া, তুর্কিস্থান, তুরুস্ক, আরব, পারস্য, আফগানিস্থান, বেলুচীস্থান, ভারত, শ্যাম, ব্রহ্ম, কাম্বোজ, আনাম, কোচিন, মলয়, গঙ্গাবহির্ভূত উপদ্বীপ। এই সকল দেশ বা রাজ্য ক্ষুদ্র ক্ষুদ্র বিভাগে বিভক্ত।

য়ুরোপ—গ্রেটবৃটেন[৫৩], ফ্রান্স, স্পেন, পর্তুগাল, ইতালী, তুরুস্ক, গ্রীস, অষ্ট্রিয়া, সুইজর্লণ্ড, হলণ্ড, বেলজিয়ম, জর্ম্মণি, পোলণ্ড, দেন্মার্ক, নরওয়ে, সুইডেন, রুষিয়া।

আফ্রিকা—মরক্কো, আলজিরিয়া, টিউনিস্, ত্রিপলী, ইজিপ্ত, নিউবিয়া, আবিসিনিয়া, জাঞ্জিবর, মোজাম্বিক্, ট্রান্সভাল, নেটাল, কাফ্রেরিয়া, কেপকলনি, অরেঞ্জফ্রিষ্টেট, কঙ্গোফ্রিষ্টেট, সেনিগাম্বিয়া, গিনি, গোল্ডকোষ্ট ও মধ্য আফ্রিকার—বেচুয়ানা, মোম্বাসা, গ্রিকোয়া প্রভৃতি ক্ষুদ্র ক্ষুদ্র দেশীয় রাজ্য।

উত্তর-আমেরিকা—গ্রীন্লণ্ড, এলাস্কা, কানাডা রাজ্য, যুক্তরাজ্য, মেক্সিকো, য়ুকেটন, কোষ্টরিকা, গোয়াটিমালা, হন্দুরাস, নিকারাগোয়া, সান্সাল্ভেদর, ওয়েষ্টইণ্ডিয়া-দ্বীপপুঞ্জ।

দক্ষিণ-আমেরিকা—ইকোয়াডর, কলম্বিয়া, ভেনিজিউলা, ত্রিনিদাদ, গায়না (ইংরাজ, ফরাসী ও ওলন্দাজ), ব্রেজিল, পেরু, বলিভিয়া, পারাগুই, ওরাগুই, লা-প্লাটা (আর্জেন্টাইন্ রিপাব্লিক্), চিলি ও ককলণ্ড-দ্বীপপুঞ্জ। ক্ষুদ্রাকার দ্বীপসমূহের ভিন্ন ভিন্ন নামোল্লেখ নিষ্প্রয়োজন। যেহেতু ইহাদের মধ্যে অধিকাংশই ইংরাজ, জর্ম্মণ, ফরাসী ও রুষ প্রভৃতি রাজগণের অধিকারভুক্ত।

সমুদ্রবিভাগ।

উপরি উক্ত স্থলবিভাগের ন্যায় পৃথিবীপৃষ্ঠস্থ জলবিভাগের নামকরণ হইয়াছে। আট্লাণ্টিক মহাসাগর (য়ুরোপ ও আমেরিকার মধ্যে), প্রশান্ত মহাসাগর (এসিয়া ও আমেরিকার মধ্যে), ভারত মহাসাগর (এসিয়ার দক্ষিণ হইতে আফ্রিকা ও অষ্ট্রেলিয়ার দক্ষিণে ৩৫° অক্ষাংশ), দক্ষিণ মহাসাগর (ভারত মহাসাগর ও দক্ষিণ মেরুর মধ্যে), উত্তর মহাসাগর (এসিয়া য়ুরোপ ও আমেরিকার উত্তর হইতে সুমেরু পর্য্যন্ত), এতদ্ভিন্ন ভূমধ্যসাগর, উত্তর সাগর, আরব্যোপসাগর, বঙ্গোপসাগর, মেক্সিকো উপসাগর প্রভৃতি অনেকগুলি ক্ষুদ্র ক্ষুদ্র জলবিভাগ রহিয়াছে। নদীব্যতীত দেশমধ্যগত জলবিভাগের নাম হ্রদ।

সমগ্র পৃথিবীর মধ্যে যে কয়টী বিভাগ সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ, তাহাদের নাম লিপিবদ্ধ হইল :—

মহাদেশ—এসিয়া, দেশ—রুষিয়া, পর্ব্বত—হিমালয়, দ্বীপ—অষ্ট্রেলিয়া, হ্রদ—কাস্পিয়ান, নদী—মিসিসিপি ও ইয়াংসিকিয়াং।

কালসহকারে পৃথিবীবক্ষে কএকটী অদ্ভুত ও অত্যাশ্চর্য্য শিল্পকার্য্য প্রতিষ্ঠিত হয়। তৎসমুদায়ের নির্ম্মাতার অকাতর ব্যয়শীলতা, নির্ম্মাণনৈপুণ্য ও পরিশ্রমস্বীকার মনে হইলে বাস্তবিকই অবাক্ হইতে হয়। ভারতের তাজমন্দির, বাবিলোনিয়ার আকাশোদ্যান, ইজিপ্তের পিরামিড্ ও স্ফিঙ্ক্সমূর্ত্তি, রোডস্ ও সাইপ্রাস্ দ্বীপের উপস্থিত কলোসাস্ মূর্ত্তি (Colossus), রোমরাজধানীর কলেসিয়াম্ ও চীনের সুবিখ্যাত প্রাচীর জগতের অত্যাশ্চর্য্য বিখ্যাত কীর্ত্তি (Wonders of the world.) বলিয়া বিঘোষিত হইতেছে।

**পৃথিবীকম্প** (পুং) পৃথিব্যাঃ কম্পঃ। ভূমিকম্প, পৃথিবীর কম্প। [ভূমিকম্প দেখ।]

**পৃথিবীক্ষিৎ** (পুং) পৃথিবীং ক্ষিয়তি ক্ষি-ঐশ্বর্য্যে ক্বিপ, তুক্ চ। পৃথিবীপতি, রাজা।

"রাজ্যান্তকরণাবেতৌ দ্বৌ দোষৌ পৃথিবীক্ষিতাং।" (মনু ৯।২২১)

**পৃথিবীচন্দ্র** (পুং) পৃথিব্যাশ্চন্দ্র ইব। রাজা।

"ত্রৈগর্ত্তং পৃথিবীচন্দ্রং নিজ্ঞে তমসি হাস্ততাং।" (রাজতর° ৫।১৪৮)

**পৃথিবীগীতা** (স্ত্রী) পৃথিব্যা গীতা। পৃথিবীকথা। বিষ্ণুপুরাণে ৪র্থ অংশে ২৪ অধ্যায়ে 'পৃথিবীগীতা' বর্ণিত হইয়াছে।

"মৈত্রেয়! পৃথিবীগীতাঃ শ্লোকাশ্চাত্র নিবোধ তান্।
তানাহ ধর্ম্মধ্বজিনে জনকায়াসিতো মুনিঃ॥" (বিষ্ণুপু° ৪।২৪ অঃ)

পৃথিবীগীতা শ্রবণ বা পাঠ করিলে পাপ প্রশমিত এবং পরলোকে সদ্গতি হইয়া থাকে।

**পৃথিবীঞ্জয়** (পুং) পৃথিবীং জয়তি-জি-বাহু খশ্, মুম্ চ। দানবভেদ। (হরিব° ২৩২ অঃ)

**পৃথিবীতীর্থ** (স্ত্রী) তীর্থভেদ। (ভারত বন° ৮৩ অঃ)

**পৃথিবীধর মিশ্রাচার্য্য**, জনৈক ধর্ম্মশাস্ত্রকার। রঘুনন্দন শুদ্ধিতত্ত্বে ইহার নামোল্লেখ করিয়াছেন।

**পৃথিবীপতি** (পুং) পৃথিব্যাঃ পতিঃ। রাজা।

"সর্ব্বোপায়ৈস্তথা কুর্য্যাৎ নীতিজ্ঞঃ পৃথিবীপতিঃ।" (মনু ৭।১৭৭)

২ ঋষভনামৌষধি। (মেদিনী) ৩ যম। (হেম)

**পৃথিবীপতিসূরি**, পঞ্চপত্যাষ্টক নামকগ্রন্থপ্রণেতা।

**পৃথিবীপাল** (পুং) পৃথিবীং পালয়তীতি পৃথিবী-পাল-অণ্। ১ রাজা। "বুভুজে পৃথিবীপালঃ পৃথিবীমেব কেবলাং।" (রঘু) ২ চাহমানবংশীয় নদোলের এক জন রাজা, জেন্দ্ররাজের পুত্র।

**পৃথিবীভুজ্** (পুং) পৃথিবীং ভুনক্তি অবতি ভুজ অবনে ক্বিপ্। ভূপাল, রাজা।

**পৃথিবীমণ্ড** (পুং স্ত্রী) পৃথিবীর কর্দ্দম, জল।

**পৃথিবীময়** (ত্রি) মৃন্ময়, মৃত্তিকাযুক্ত।

(৫২) এক্ষণে স্বতন্ত্ররাজ্যমধ্যে গণ্য।

(৫৩) ইংলণ্ড, স্কটলণ্ড ও আয়র্লণ্ড একত্রে ইংরাজ-রাজ্য।

পৃথিবীমুল, জনৈক হিন্দু রাজা। কাম্পাগিতে ইহার রাজধানী ছিল। ইনি মহারাজ প্রতাপমেরু পুত্র।

পৃথিবীরুহ (পুং) পৃথিব্যাং রোহতি রুহ-ক। ভূমিরুহ, বৃক্ষ।

পৃথিবীলোক (পুং) ভূলোক। (বৃহদারণ্য° ৩।১০)

পৃথিবীবর্ম্মা, ১ জনৈক গঙ্গার পূর্ব্বোত্তরদেশাধিপতি।

২ কলিঙ্গের একজন গঙ্গবংশীয় রাজা, মহেন্দ্রবর্ম্মদেবের পুত্র।

পৃথিবীশ (পুং) পৃথিব্যা ঈশঃ। রাজা।

পৃথিবীশক্র (পুং) পৃথিব্যাং শক্র ইব। রাজা।

পৃথিবীশ্বর (পুং) পৃথিব্যা ঈশ্বরঃ। পৃথিবীর অধিপতি, রাজা।

পৃথিবীষেণ, বাকাটকবংশীয় জনৈক হিন্দুরাজ, ইনি মহারাজ রুদ্রসেনের পুত্র।

পৃথিবীস্থ (ত্রি) যে পৃথিবীতে বাস করে।

পৃথিব্যাপীড় (পুং) কাশ্মীরের একজন রাজা। [কাশ্মীর দেখ।]

পৃথী (পুং) বেণপুত্র রাজর্ষি পৃথুর অপর নাম।

"শুধী হবমিন্দ্র শূরপৃথ্যাঃ।" (ঋক্ ১০।১৪৮।৫)

'হে সুরেন্দ্র পৃথ্যাঃ পৃথোঃ বৈন্যস্য হবমাহ্বানং শুধি শৃণু।' (সায়ণ)

পৃথু (পুং) প্রথতে বিখ্যাতো ভবতীতি প্রথ-কু, সম্প্রসারণঞ্চ (প্রথিম্রদিভ্রস্জাং সম্প্রসারণং সলোপশ্চ। উণ্ ১।২৯) ত্রেতাযুগের সূর্য্যবংশীয় পঞ্চম রাজা। বেন নৃপের দক্ষিণকরমন্থনে ইহার উৎপত্তি হয়। ভাগবতে ইহার বিষয় এইরূপ লিখিত আছে—

ব্রাহ্মণগণ মৃত অপুত্রক বেণের বাহুদ্বয় মন্থন করিতে লাগিলে তাহাতে একটী স্ত্রী ও এক পুরুষ উৎপন্ন হইল। এই স্ত্রী ও পুরুষ উৎপন্ন হইতে দেখিয়া বিপ্রগণ নিরতিশয় প্রীতিসহকারে কহিলেন, 'এই পুরুষ ভগবান্ বিষ্ণুর এবং এই স্ত্রীও লক্ষ্মীর অংশ। ইহার মধ্যে যিনি পুরুষ, ইনি সকল রাজার প্রথম হইয়া যশ বিস্তার করুন, এই জন্য ইহার নাম পৃথু ও এই কন্যাও একত্র উদ্ভূত হইয়াছে বলিয়া ইহার পত্নী হউক।' এইরূপে বিপ্রগণ বেণপুত্রের নামকরণ করিয়া তাঁহার গুণকীর্ত্তন করিতে লাগিলেন। তখন নানাবিধ বাদ্যগীতাদি মাঙ্গলিক কার্য্য সকল সম্পন্ন হইল।

স্বয়ং ব্রহ্মা দেবগণের সহিত সেই স্থলে আগমন করিয়া বেণোদ্ভব পৃথুর দক্ষিণ করে ভগবানের চক্র এবং পাদে পদ্মাদি রেখা দেখিয়া তাঁহাকে ভগবানের অংশ বলিয়া স্থির করিলেন। তখন ব্রাহ্মণগণ তাঁহার অভিষেকের উদ্যোগ করিতে লাগিলেন। যে কন্যা উদ্ভূতা হইয়াছিল, তাহার নাম অর্চ্চি হইল। বিপ্রগণ সপত্নীক পৃথুর যথাবিধানে অভিষেককার্য্য সম্পন্ন করিলেন।

তখন ধনদ কুবের [illegible] স্বর্ণময় আসন, বরুণ ছত্র, বায়ু চামরযুগল এবং ধর্ম কীর্ত্তিময়ী মালা; পরে ইন্দ্র উৎকৃষ্ট কিরীট, ধর্ম্মরাজ দমনকারক দণ্ড, ব্রহ্মা বেদময় কবচ, সরস্বতী মনোহর হার, হরি সুদর্শনচক্র এবং লক্ষ্মী বিবিধ সম্পত্তি প্রদান করিলেন। অনন্তর রুদ্র অসি, অম্বিকা চর্ম্ম, সোম অমৃতময় অশ্ব, বিশ্বকর্ম্মা সুন্দর রথ, অগ্নি ছাগ ও গোশৃঙ্গে নির্ম্মিত ধনুঃ, সূর্য্য রশ্মিময় বাণ ও ভূমি যোগময়ী পাদুকা উপহার দিলেন। নাট্যাদি কুশল খেচরগণ সর্ব্বদা ইহাকে নৃত্য, গীত ও বাদ্য এবং অন্তর্দ্ধানবিদ্যা প্রদান করিলেন। ঋষিগণ অমোঘ আশীর্ব্বাদ, সমুদ্র স্বসলিলোৎপন্ন শঙ্খ এবং সিন্ধু পর্ব্বত ও নদী ইহারা অসংখ্য রত্ন আনিয়া দিল।

সূত, মাগধ ও বন্দিগণ সভার্থে পৃথুর স্তব করিতে প্রবৃত্ত হইলে পৃথু তাহাদিগকে এই স্তব হইতে বিরত করাইয়া বলিলেন, 'এখন আমার গুণাবলী অব্যক্ত আছে, যখন আমি স্তবের উপযুক্ত হইব, তখন তোমরা স্তব করিও।'

তখন বিপ্রগণ পৃথুকে রাজ্যাভিষিক্ত করিয়া 'তুমি এই পৃথিবীর পালক,' যথাবিধি ইহাকে পালন কর' এইরূপ আদেশ করিয়া স্ব স্ব স্থানে প্রস্থান করিলেন। রাজা পৃথু প্রজাপালন করিতে আরম্ভ করিলে পৃথ্বী নিরন্ন থাকায় প্রজাগণ ক্ষুধায় নিতান্ত কাতর হইয়া পৃথুর নিকট উপস্থিত হইয়া কহিল, মহারাজ! ব্রাহ্মণগণ আপনাকে আমাদের বৃত্তিপ্রদ ও শরণ্য বলিয়া স্থির করিয়াছেন। আমরা ক্ষুধায় নিতান্ত কাতর হইয়াছি, যেন অন্নাভাবে বিনষ্ট না হই, আপনি অন্ন প্রদান করিয়া আমাদিগকে রক্ষা করুন। আপনি অখিল লোকের পালক এবং সকলের জীবনদাতা।

মহারাজ পৃথু প্রজাদিগের এইরূপ বিলাপবাক্য শ্রবণ করিয়া ধ্যানদ্বারা প্রজাদিগের ক্লেশের কারণ অবগত হইয়া কহিলেন, পৃথিবী ওষধি সকলের বীজ গ্রাস করায় শস্যাদি উৎপন্ন হইতেছে না, এই জন্য প্রজাগণের এই প্রকার ক্লেশ উপস্থিত হইয়াছে। রাজা এই ক্লেশ-নিবারণের জন্য শরাসনে শরারোপণ করিয়া পৃথিবীর দিকে ধাবিত হইলেন। পৃথিবী পৃথুকে এইরূপ শর সন্ধান করিতে দেখিয়া গোরূপধারণপূর্ব্বক পলায়ন করিতে লাগিলেন। রাজাও তাহার পশ্চাদ্ধাবিত হইলেন।

তখন পৃথিবী পলায়নে বিরত হইয়া পৃথুকে বিনয়সহকারে বলিলেন, রাজন্! আপনি আশ্রিত-বৎসল ও সকল প্রাণীর পালক। অতএব আমাকে রক্ষা করুন। আপনি প্রজা-পালনের জন্য আমাকে বিনষ্ট করিতে উদ্যত হইয়াছেন, কিন্তু আমি এই ব্রহ্মাণ্ডের দৃঢ় তরণীস্বরূপ হইয়া আছি, আমার উপরই এই বিশ্ব প্রতিষ্ঠিত আছে, আমাকে বিদীর্ণ করিয়া জলরাশি মধ্যে নিক্ষেপ করিলে আপনি কি প্রকারে এই সকল প্রজাদিগকে রক্ষা করিবেন? আপনি প্রজাপালন করিবার নিমিত্ত দুই

হইয়া কি নিমিত্ত প্রজানাশের উদ্যোগ করিতেছেন। ইত্যাদি প্রকারে পৃথিবী নানাবিধ স্তব ও হিতকর বাক্য বলিলেন, তথাচ পৃথুর ক্রোধ শান্তি হইল না। তখন পুনরায় পৃথিবী কহিলেন, মহারাজ! পূর্ব্বে ব্রহ্মা আমার পৃষ্ঠে যে সকল ওষধি সৃষ্ট করিয়াছিলেন, আমি দেখিলাম, অসৎ লোকই সেই সকল ভোগ করিতেছে, আপনার সদৃশ কেহ উপযুক্ত রূপে প্রজাপালন ও যজ্ঞাদি প্রবর্ত্তন করিতেছে না। সকল লোকই চোর হইয়া উঠিয়াছে। অতএব আমি যজ্ঞার্থ ওষধি সকল গ্রাস করিয়া রাখিয়াছি; আমি এইরূপে ইহার রক্ষা না করিলে আপনি ইহার নামপর্য্যন্তও জানিতে পারিতেন না। ঐ সকল ওষধি বহুদিন ধরিয়া আমার উদরে থাকায় কালসহকারে জীর্ণ হইয়াছে, এখন আপনি উপায় অবলম্বন করিয়া ঐ সকল আকর্ষণ করুন। তাহাতে আপনার অভিলাষ সিদ্ধি হইবে। আপনি আমার বৎস, দোহনপাত্র এবং দোগ্ধা স্থির করিয়া দোহন করুন, তাহাতে আমি ক্ষীরময় অভীষ্ট সকল প্রদান করিব। রাজন্! আপনি আমাকে এমন ভাবে সমতল করিয়া দিউন, যাহাতে বর্ষা ঋতুর অবসান হইলেও দেববৃষ্ট জলরাশি আমার উপর পতিত হইয়া সকল স্থানেই গড়াইয়া যাইতে পারে।

তখন পৃথু পৃথিবীর এই বাক্যে নিতান্ত প্রীত হইয়া মনুকে বৎস করিয়া আপনার হস্তরূপ পাত্রে ওষধি সকল দোহন করিলেন। পৃথুর দোহন শেষ হইলে তৎপরে পঞ্চদশ ঋষি যাহার যেরূপ অভিলাষ তদনুসারে পৃথুর বশীভূতা পৃথিবীকে দোহন করিতে আরম্ভ করিলেন।

ঋষিগণ বৃহস্পতিকে বৎস কল্পনা করিয়া আপনাদের শ্রোত্ররূপ পাত্রে পৃথিবী হইতে বেদময় পবিত্র দুগ্ধ দোহন করিলেন।

তদনন্তর দেবতা সকল ইন্দ্রকে বৎস কল্পনা করিয়া হিরণ্ময় পাত্রে অমৃত, বীর্য্য, ওজঃ ও বলরূপ পয়ঃ দোহন করিলেন।

তৎপরে দৈত্য ও দানবগণ প্রহ্লাদকে বৎস কল্পনা করিয়া লৌহময় পাত্রে সুরা ও আসব, তৎপরে গন্ধর্ব্ব ও অপ্সরোগণ বিশ্বাবসুকে বৎস কল্পনা করিয়া পদ্মময় পাত্রে সৌন্দর্য্য ও মাধুর্য্য সহিত মধু, তৎপরে শ্রাদ্ধদেব পিতৃগণ অর্য্যমাকে বৎস কল্পনা করিয়া অপক্ব মৃণ্ময়-পাত্রে শ্রদ্ধাপূর্ব্বক কব্য, তদনন্তর সিদ্ধগণ ভগবান্ কপিলকে বৎস কল্পনা করিয়া অণিমাদি ঐশ্বর্য্য ও সঙ্কল্পময়ী সিদ্ধি, বিদ্যাধর ও খেচরাদি তাহারাও ঐ কপিলকে বৎস করিয়া খেচরত্বাদি বিদ্যা, কিন্নর ও মায়াবী ব্যক্তিরা ময়দানবকে বৎস করিয়া অন্তর্দ্ধান-বিদ্যা এবং মায়া দোহন করিয়াছিলেন। এই মায়া অতি আশ্চর্য্য। ইহার বলে সংকল্পমাত্রেই সকল অভিলাষ সিদ্ধি হইয়া থাকে। তৎপরে যক্ষ, রাক্ষস, ভূত ও পিশাচাদি মাংসভোজী ব্যক্তিরা রুদ্রকে বৎস করিয়া কপালপাত্রে রুধিররূপ আসব, ফণাহীন সর্পগণ ও সকল সর্পজাতি এবং বৃশ্চিকাদি দংদশূক সকল তক্ষককে বৎস করিয়া বিলরূপপাত্রে স্ব স্ব জাতির বিষ দোহন করিয়াছিলেন। এইরূপে পশুগণ রুদ্রবাহন বৃষভকে বৎস করিয়া অরণ্যরূপ পাত্রে তৃণরূপ ক্ষীর, মাংসাশী জন্তু সকল মৃগেন্দ্রকে বৎস করিয়া স্ব স্ব শরীররূপ পাত্রে মাংসরূপ দুগ্ধ, পর্ব্বত সকল হিমালয়কে বৎস করিয়া স্ব স্ব সানুরূপ পাত্রে বিবিধ ধাতু দোহন করিলেন। এইরূপে সকলে পৃথিবীকে দোহন করিয়া যাহার যেরূপ অভিলাষ তিনি তাহাই প্রাপ্ত হইলেন।

পরে পৃথু পৃথিবীর প্রতি অতিশয় সন্তুষ্ট হইয়া তাঁহাকে দুহিতা বলিয়া সম্বোধন করিলেন। এইজন্য পৃথিবী পৃথুর দুহিতা বলিয়া অভিহিত হইয়া থাকে। পরে পৃথু ধনুঃদ্বারা পর্ব্বতশৃঙ্গ সকল চূর্ণ করিয়া পৃথিবীকে সমান করিলেন। তখন ঐ সকল বীজ পৃথিবীর চারিদিকে নিক্ষিপ্ত হইল। এই সময় পুর, নগর, গ্রাম, হট্ট প্রভৃতি যাহা কিছু আবশ্যক, তৎসমস্তই প্রস্তুত হইল। তখন পৃথিবী শস্যশালিনী এবং প্রজা সকল আনন্দে কালাতিপাত করিতে লাগিল।

এই সময় পৃথু ক্রমান্বয়ে ৯৯টী অশ্বমেধ যজ্ঞ সমাপন করিয়া শততম অশ্বমেধ যজ্ঞের আরম্ভ করিলেন। ইন্দ্র এই যজ্ঞীয়াশ্ব অপহরণ করিলেন। পৃথু ইহা জানিতে পারিয়া ইন্দ্রের পশ্চাদগামী হইলেন। তখন ইন্দ্র নানাবিধ রূপ গ্রহণ করিয়াছিলেন। ইন্দ্রের গৃহীত এই সকল রূপ পাপময়। এই সকল রূপ হইতে কালে জৈন, বৌদ্ধ ও কাপালিক প্রভৃতি মতের সৃষ্টি হইয়াছে।*

পৃথু ইন্দ্রের নিকট হইতে অশ্ব লইয়া আসায় ইহার নাম 'বিজিতাশ্ব' হইয়াছিল। এই যজ্ঞে মন্ত্রদ্বারা ইন্দ্রকে ভস্মীভূত করিবার সময় হইলে স্বয়ং ব্রহ্মা এই যজ্ঞস্থলে আসিয়া উভয়ের সহিত সখ্যস্থাপন করিয়া দেন। পরে পৃথু যথাবিধি যজ্ঞ সমাপন করেন। এইরূপে পৃথু কর্ত্তব্য সকল শেষ হইলে সনৎকুমারের নিকট জ্ঞানোপদেশ লাভ করিয়া পুত্রের উপর দুহিতৃ-

---

* "যানি রূপাণি জগৃহে ইন্দ্রো হয়জিহীর্ষয়া।
তানি পাপস্য খণ্ডানি লিঙ্গং খণ্ডমিহোচ্যতে॥
এবমিন্দ্রে হরত্যশ্বং বৈণ্যযজ্ঞজিঘাংসয়া।
তদ্‌গৃহীতবিসৃষ্টেষু পাষণ্ডেষু মতির্নৃণাং॥
ধর্ম্ম ইত্যুপধর্ম্মেষু নগ্নরক্তপটাদিষু।
প্রায়েণ সজ্জতে ভ্রান্ত্যা পেশলেষু চ বাগ্মিষু॥
তদভিজ্ঞায় ভগবান্ পৃথুঃ পৃথুপরাক্রমঃ।
ইন্দ্রায় কুপিতো বাণমাদত্তোদ্যতকার্ম্মুকঃ॥"

(ভাগবত ৪।১৯।২৪—২৭)

সহ্গী পৃথিবীর ভার অর্পণ করেন। পরে তিনি পত্নীর সহিত কঠোর তপশ্চর্য্যার পর যোগদ্বারা এই ভোগদেহের অবসান করেন। (ভাগবতে ৪।১৫ অঃ আরম্ভ করিয়া ২৪ অঃ পর্য্যন্ত পৃথুর বিস্তৃত বিবরণ লিখিত আছে, তত্তদধ্যায় সকল দ্রষ্টব্য।)

২ চতুর্থ মন্বন্তরের মধ্যে একজন সপ্তর্ষি। (হরিবংশ ৭ অঃ)

৩ ককুৎস্থের পুত্র অনেনাভূরাজপুত্র।

"অযোধস্তস্য পুত্রোঽভূৎ ককুৎস্থো নাম বীর্য্যবান্।
ককুৎস্থস্য অনেনাভূত্তস্য পুত্রঃ পৃথুঃ স্মৃতঃ॥" (অগ্নিপু°)

৪ অজমীঢ়বংশীয় পারপুত্রের পুত্রভেদ। (হরিব° ২০ অঃ) ৫ ক্রোষ্টুবংশীয় চিত্রের পুত্র নৃপভেদ। (হরিব° ৩৫ অঃ) ৬ দানবভেদ। (হরিব° ১৬ অঃ) ৭ প্রিয়ব্রতবংশোদ্ভব বিভুর পুত্র।

"ভুবস্তস্মাৎ ভথোদ্গীথঃ প্রস্তারস্তৎসুতো বিভুঃ।
পৃথুস্ততোঽভবন্নক্তো নক্তস্যাপি গয়ঃ সুতঃ॥" (বিষ্ণুপু° ২।১।৩৮)

৮ তামস মন্বন্তরীয় ঋষিবিশেষ। (মার্কণ্ডেয়পু° ৭৪।৫৯) ৯ মহাদেব। (ভারত আশ° ৯ অঃ) ১০ অগ্নি। (মেদিনী) (স্ত্রী) ১১ কৃষ্ণজীরক। পর্য্যায়—

"কৃষ্ণজীরঃ সুগন্ধশ্চ তথৈবোদ্গারশোধনঃ।
কালাজাজী তু সুষবী কালিকা চোপকালিকা।
পৃথ্বীকা কারবী পৃথ্বী পৃথুঃ কৃষ্ণোপকুঞ্চিকা॥" (ভাবপ্রকাশ)

১২ ত্বক্‌পর্ণী। ১৩ হিঙ্গুপত্রী। (মেদিনী) ১৪ অহিফেন। (শব্দরত্না°) (পুং) ১৫ বিষ্ণু। (ভারত ১৩।১৪৯।৫৭) (ত্রি) ১৬ মহৎ।

"উল্লসিতভ্রূধনুষা তব পৃথুনা লোচনেন রুচিরাজি।
অচলা অপি ন মহান্তঃ কে চঞ্চলভাবমানীতাঃ।"

(আর্য্যাসপ্তশতী ১১৭)

১৭ নিপুণ। (শব্দর°)

পৃথু, ১ চণ্ডিকাভক্ত বসিষ্ঠমুনির গোত্রবংশসম্ভূত জনৈক রাজা। ইনি পাঠারীয় প্রভু জাতীয় ছিলেন। (সহ্যাদ্রিখ° ২৭।৩৪)

২ চন্দ্রবংশীয় কান্তিরাজের পুত্রভেদ।

৩ মুদ্রারাক্ষস-প্রণেতা বিশাখদত্তের পিতা।

পৃথুক (পুং) পৃথুরেব পৃথুসংজ্ঞায়াং কন্ বা প্রথতে ইতি প্রথ-(অর্ভকপৃথুকেতি। উণ্ ৫।৫৩) ইতি কুকন্ সম্প্রসারণঞ্চ। চিপিটক, চলিত—চিড়ে। এই শব্দের ক্লীবলিঙ্গ ব্যবহারও দেখা যায়।

"চিপিটমন্নং পৃথুকং শুল্কং দেশবিশেষকে।
সাত্ত্বিকানাং বিপ্রাণাং ভক্ষণে চ নিবেদনে।
অভক্ষ্যঞ্চ যতীনাঞ্চ বিধবাব্রহ্মচারিণাং॥" (ব্রহ্মবৈ° ব্রহ্ম° ২১অঃ)

চিপিটক প্রস্তুত করিতে হইলে প্রথমে ধান্য সিদ্ধ এবং উহা রৌদ্রপক্ক করিয়া তদনন্তর আবার সিদ্ধ করিয়া ঢেঁকিতে কুটিলে ইহা প্রস্তুত হয়। এই জন্য ইহা 'চিপিট' অন্য নামে অভিহিত হয়। এই চিপিটক দেশবিশেষে বিশুদ্ধ বটে, কিন্তু ব্রাহ্মণ, যতি, বিধবা ও ব্রহ্মচারী ইহাদিগের ভক্ষণ নিষিদ্ধ। ইহা দেবতাদিগকে নিবেদন করা যায় না। ইহার গুণ—গুরু, বলকারক, কফ ও বিষ্টম্ভকারক। (বাভট সূত্রস্থা° ৬ অঃ)

২ চাক্ষুষ মন্বন্তরের দেবগণবিশেষ।

"আদ্যা প্রসূতা ভব্যাঃ পৃথুকাশ্চ দিবৌকসঃ।" (হরিব° ৭।৩২)

পৃথু যথা স্যাৎ তথা কায়তি শব্দায়তে কৈ-ক। ৩ বালক। (মে°)

"প্রক্রীড়িতান্ রেণুভিরেত্য তূর্ণং নিম্মার্জনস্তঃ পৃথুকান্ পথিস্যাঃ॥"

(মাঘ ৩।৩০)

পৃথু-স্বার্থে ক। ৪ পৃথুশব্দার্থ। স্ত্রিয়াং টাপ্। ৫ হিঙ্গুপত্রী। পর্য্যায়—"হিঙ্গুপত্রী তু কবরী পৃথ্বিকা পৃথুকা পৃথুঃ।" (ভাবপ্রকাশ) ৬ বালিকা।

পৃথুকর্ম্মন্ (পুং) শশবিন্দুর পুত্র ও চিত্ররথের পৌত্রভেদ।

পৃথুকল্পিনী (স্ত্রী) পৃথুকল্পনা। বিস্তৃত কল্পনা।

পৃথুকা [পৃথুক দেখ।]

পৃথুকীয় (ত্রি) পৃথুকায় হিতং অপূপাদিত্বাৎ ছ। পৃথুকহিত।

পৃথুকীর্ত্তি (পুং) ১ শশবিন্দুর পুত্রভেদ। (স্ত্রী) ২ শূরের কন্যাভেদ। (হরিবংশ) ৩ পৃথানুজা বসুদেবভগিনী। পৃথার কনিষ্ঠা ভগিনী।

"পৃথুকীর্ত্ত্যাং তু সংজজ্ঞে তনয়ো বৃদ্ধশর্ম্মণঃ।
করূষাধিপতির্বীরো দন্তবক্রো মহাবলঃ॥" (হরিবংশ ২৭ অঃ)

(ত্রি) পৃথুঃ কীর্ত্তির্যস্য। ৪ বৃহদ্যশস্বী, মহাযশস্ক।

পৃথুকোল (পুং) পৃথুঃ কোলঃ। রাজবদর। (রাজনি°)

পৃথুক্য (ত্রি) পৃথুকায় হিতং যৎ। পৃথুকহিত, পৃথুকীয়।

পৃথুগ (পুং) চাক্ষুষমন্বন্তরের দেবতাভেদ।

পৃথুগ্রীব (পুং) রাক্ষসভেদ। (রামা° ১৯ অঃ) (ত্রি) পৃথুঃ গ্রীবা যস্য। বিস্তীর্ণগ্রীব, বিস্তীর্ণ গ্রীবাযুক্ত, যাহার গ্রীবাদেশ বিপুল।

পৃথুচ্ছদ (পুং) পৃথবশ্ছদাঃ পত্রাণি যস্য। ১ হরিদর্ভ। (রাজনি°) (ত্রি) ২ বৃহৎপত্র।

পৃথুগ্মন্ (ত্রি) পৃথুভাবপ্রাপ্ত।

"পৃথুগ্মানং বাধ্রং।" (ঋক্ ১০।৯৯।১)

'পৃথুগ্মানং পৃথুভাবং প্রাপ্নুবন্তং।' (সায়ণ)

ইহার পাঠান্তর 'পৃথুজ্মান্' দেখিতে পাওয়া যায়। (অথর্ব্ব ৫।১।৫)

পৃথুজাঘন (ত্রি) বিস্তীর্ণ জঘন, বিপুল-নিতম্ব।

"পৃথুষ্টো পৃথুজাঘনে।" (ঋক্ ১০।৮৬।৮)

'পৃথুজাঘনে বিস্তীর্ণ-জঘনে।' (সায়ণ)

বৈদিক প্রয়োগ বলিয়া 'পৃথুজাঘনে' এইরূপ হইয়াছে।

পৃথুজয় (পুং) শশবিন্দুর পুত্রভেদ। (বিষ্ণুপুরাণ)

পৃথুজ্রয় (ত্রি) শীঘ্রগামী। স্ত্রিয়াং ঙীষ্।

"পূণতো ন দক্ষিণা পৃথুজ্রয়ী।" (ঋক্ ১।১৬৮।৭)

'পৃথুজ্রয়ী পৃথুজবা শীঘ্রগামিনী' (সায়ণ)

**পৃথুতা** (স্ত্রী) পৃথোর্ভাবঃ পৃথু-তল্-টাপ্। পৃথুত্ব, পৃথুর ধর্ম, পৃথুর ভাব।

**পৃথুদর্শিন্** (ত্রি) পৃথু-দৃশ-ণিনি। দূরদর্শী।

**পৃথুদান** (পুং) শশবিন্দুর পুত্রভেদ। (বিষ্ণুপুরাণ)

**পৃথুপক্ষস্** (ত্রি) পৃথুনী পক্ষসী যস্য। পৃথুপার্শ্বদ্বয়যুক্ত, বৃহৎ পার্শ্বদ্বয়যুক্ত। "বহন্ত মন্দঃ পৃথুপক্ষসা রথে" (ঋক্ ৮।২৬।২৩)

'পৃথুপক্ষসা পৃথুপার্শ্বদ্বয়যুক্তাবশ্বৌ।' (সায়ণ)

**পৃথুপত্র** (পুং) পৃথুনি পত্রাণি যস্য। রক্ত লশুন। (রাজনি°) (ত্রি) ২ বৃহৎ পত্রযুক্ত। পৃথু পত্রং কর্ম্মধা°। ৩ বৃহৎ পত্র।

**পৃথুপর্শু** (ত্রি) বিস্তীর্ণ পার্শ্বাস্থিযুক্ত, বিস্তীর্ণ অশ্বপশুহন্তা। "পৃথুপর্শবো যযুঃ" (ঋক্ ৭।৮৩।১) 'পৃথুপর্শবঃ পৃথুঃ বিস্তীর্ণঃ পশুঃ পার্শ্বাস্থি যেষাং তে তথোক্তাঃ বিস্তীর্ণাশ্বপশুহন্তাঃ' (সায়ণ)

**পৃথুপলাশিকা** (স্ত্রী) পৃথুনি পলাশানি যস্যাঃ, কপ্ টাপি অত ইত্বম্। শটী। (রাজনি°)

"শটী পলাশী ষড়্‌গ্রন্থা সুব্রতা গন্ধমূলিকা।
গন্ধারিকা গন্ধবধূর্বধূঃ পৃথুপলাশিকা॥" (ভাবপ্র° পূর্ব্বখ°)

**পৃথুপাজস্** (ত্রি) ১ অতিতেজস্বী, পৃথুতেজাঃ। ২ পৃথুবেগ, বিপুল বেগযুক্ত। "বৈশ্বানরঃ পৃথুপাজা অমর্ত্ত্যো" (ঋক্ ৩।২।১১)

'পৃথুপাজাঃ পৃথুতেজাঃ অথবা পৃথুবেগঃ।' (সায়ণ)

**পৃথুপাণি** (ত্রি) পৃথুঃ পাণির্যস্য। বিপুলহস্ত, আজানুলম্বিতভুজ। "পৃথুপাণিঃ সিসর্ত্তি" (ঋক্ ২।৩৮।২)

'পৃথুপাণিঃ মহৎকরঃ' (সায়ণ)

**পৃথুপ্রগাণ** (ত্রি) পৃথু প্রগাণং যস্য। পৃথুগীতিযুক্ত। "পৃথুপ্রগাণমুবক্ষ" (ঋক্ ৩।৫।৭) 'পৃথুপ্রগাণং পৃথুগীতিং' (সায়ণ)।

**পৃথুপ্রগামন্** (ত্রি) পৃথুগামী, পৃথুপ্রগমন্। "শবসা পৃথুপ্রগামা" (ঋক্ ১।২৭।২)

'পৃথুপ্রগামা পৃথু; প্রগামা যস্যাসৌ' (সায়ণ)

**পৃথুপ্রথ** (ত্রি) বিস্তৃতকীর্ত্তি, যাহার কীর্ত্তি বিস্তৃত হইয়াছে।

**পৃথুপ্রোথ** (ত্রি) অশ্বাদির ন্যায় বিপুল নাসারন্ধ্রবিশিষ্ট।

**পৃথুবুধ্ন** (ত্রি) স্থূলমূল। "যত্র গ্রাবা পৃথুবুধ্নঃ" (ঋক্ ১।২৮।১)

'পৃথুবুধ্নঃ স্থূলমূলঃ' (সায়ণ)

**পৃথুভৈরব**, বৌদ্ধদিগের দেবতাভেদ।

**পৃথুমৃদ্বীকা** (স্ত্রী) হৃদ্য দ্রাক্ষা, কিস্‌মিস্।

**পৃথুযশস্** (ত্রি) পৃথু মহৎ যশো যস্য। ১ শশবিন্দুর পুত্রভেদ। ২ বিপুল যশস্বী, মহাযশস্বী।

**পৃথুযশস্**, ১ ষট্‌পঞ্চাশিকাপ্রণেতা। ২ হোরাষট্‌পঞ্চাশিকা প্রণয়নকর্ত্তা, বরাহমিহিরের পুত্র।

**পৃথুযামন্** (ত্রি) পৃথুরথ। "পৃথুযামন্ ত্বে" (ঋক্ ৬।৬৩।৪) 'পৃথুযামন্ পৃথুরথঃ' (সায়ণ)

**পৃথুরশ্মি** (পুং) ১ যতিভেদ। ২ বিস্তৃত রশ্মিশালী।

**পৃথুরাজ**, নরপতিভেদ।

**পৃথুরাষ্ট্র**, বৌদ্ধ গণ্ডব্যূহবর্ণিত জনপদভেদ।

**পৃথুরুক্ম** (পুং) ক্রোষ্টুবংশীয় রুক্মকবচপুত্রভেদ। (হরিব° ৩৭অঃ)

**পৃথুরোমন্** (পুং) পৃথূনি রোমাণি, লোমস্থানীয়ানি শকলান্যস্যেতি। ১ মৎস্য। (ত্রি) ২ বৃহদ্রোমযুক্ত।

**পৃথুল** (ত্রি) পৃথুং পৃথুত্বমস্ত্যস্যেতি পৃথু-সিধ্মাদিত্বাৎ লচ্, বা পৃথুং লাতীতি লা-ক। ১ মহৎ। ২ স্থূল। স্ত্রিয়াং টাপ্।

"শ্রোণিষু প্রিয়করঃ পৃথুলাসু স্পর্শমাপ সকলেন তলেন॥" (মাঘ ১০।৫৫)

৩ হিঙ্গুপত্রী। (জটাধর)

**পৃথুলাক্ষ** (ত্রি) পৃথুলে অক্ষিণী যস্য ষচ্ সমাসান্তঃ। ১ বৃহন্নেত্রযুক্ত, বিশালনেত্র। (পুং) ২ পুরুবংশীয় চতুরঙ্গ-পুত্রভেদ। (হরিব° ৩১অঃ)

**পৃথুবক্ত্র** (ত্রি) পৃথু বক্ত্রং যস্য। ১ বৃহন্মুখযুক্ত। (স্ত্রী) ২ কুমারানুচর-মাতৃভেদ। (ভারত ৯।৪৭ অঃ)

**পৃথুবেগ** (ত্রি) পৃথুঃ বেগঃ যস্য। মহৎ বেগযুক্ত। (পুং) পৃথুঃ বেগঃ কর্ম্মধা°। ২ প্রবল বেগ।

**পৃথুশিম্ব** (পুং) পৃথুঃ শিম্বা যস্যাঃ। ১ শ্যোনাকভেদ।

"দীর্ঘবৃন্তোঽরলুশ্চাপি পৃথুশিম্বঃ কটম্ভরঃ।" (ভাবপ্র°)

২ পীতলোধ্র। ৩ অসিশিম্বী। (বৈদ্যকনি°)

**পৃথুশিরস্** (ত্রি) বৃহৎ মস্তকবিশিষ্ট (অথর্ব্ব° ৪।১৭।১৩)

**পৃথুশিরা** (স্ত্রী) কৃষ্ণজলৌকা। (সুশ্রুত সূ° ১৩ অঃ)

**পৃথুশৃঙ্গক** (পুং) মেষবিশেষ, দুম্বা। (বৈদ্যকনি°)

**পৃথুশেখর** (পুং) পৃথু মহৎ শেখরং শৃঙ্গং যস্য। পর্ব্বত।

**পৃথুশ্রব** (ত্রি) পৃথুঃ শ্রবঃ কর্ণো যস্য। ১ বৃহৎ কর্ণযুক্ত।

**পৃথুশ্রবস্** (পুং) ১ কুমারানুচরভেদ। (ভারত শল্যপ° ৪৬ অঃ) ২ শশবিন্দু-নৃপপুত্রভেদ। (হরিব° ৩৬ অঃ) ৩ নবম মনুর পুত্রভেদ। (মার্কণ্ডপু° ৯৪।৯) সনন্দুর পুত্রভেদ। (ভাগবত ৯।১০।১১) 'পৃথুশ্রবস্ এবং পৃথুশ্রবস' এই দুই প্রকারই পাঠ দেখিতে পাওয়া যায়।

**পৃথুশ্রবা**, জনৈক হিন্দুরাজা। মহাকালীর ভক্ত ও মুক্তভণ্ডমুনির গোত্রজাত।

**পৃথুশ্রোণি** (ত্রি) পৃথুঃ শ্রোণির্যস্য। বিপুলনিতম্ব, বৃহৎ নিতম্বযুক্ত।

**পৃথুষেণ** (পুং) ভরতবংশীয় রুচিরশ্বপুত্রভেদ। (হরিব° ২০ অঃ) ইহার পাঠান্তর 'পৃথুষেণ'।

**পৃথুস্কন্ধ** (পুং) পৃথুঃ স্থূলঃ স্কন্ধো যস্য। শূকর। (রাজনি°)

**পৃথূদক** (স্ত্রী) পৃথু-প্রস্রবণাৎ মহাপাতক নাশ। কুরুক্ষেত্রের অন্তর্গত একটি নগর ও প্রাচীন তীর্থ। বর্ত্তমান পঞ্জাব প্রদেশের

বয়ঃপ্রাপ্ত ব্যক্তিদিগের জরাদিরোগের যে সকল লক্ষণ হইয়া থাকে, বালকদিগেরও সেই সেই রোগ ঐ লক্ষণযুক্ত হইয়া থাকে।

যে সকল রোগ কেবল বালকগণের উৎপন্ন হয়, বয়ঃপ্রাপ্ত ব্যক্তিদিগের হয় না, তাহাই বালরোগ। এই বাল রোগের বিষয় অতি সংক্ষিপ্তভাবে লিখিত হইল।

বালকের তালুমাংসে কফ দূষিত হইলে তালুকণ্টক রোগ উৎপন্ন হয়, এই রোগে তালুদেশ মস্তক হইতে নিম্ন হয় এবং তালুপতন হেতু শিশু স্তন্যপানে বিদ্বেষী হইয়া কষ্টে পান ও অতি কষ্টে গ্রীবাধারণ করে এবং তাহার মলভেদ, পিপাসা, বমি এবং তালু, কণ্ঠ ও মুখে বেদনা হয়।

ত্রিদোষের প্রকোপ হেতু বালকের মস্তকে বা বস্তিদেশে লোহিতবর্ণ অথচ প্রাণনাশক বিসর্পরোগ উৎপন্ন হয়, ইহা শিরোদ্ভব হইলে শঙ্খদেশ হইতে হৃদয় পর্য্যন্ত বিচরণ করে এবং বস্তিজাত হইলে বস্তি হইতে গুহ্যে, গুহ্য হইতে হৃদয়ে ও হৃদয় হইতে মস্তকে বিচরণ করে। এইরূপ হইলে ইহাকে মহাপদ্ম কহে।

দূষিত স্তন্যপান হেতু বালকগণের চক্ষুর পাতাতে কুকুণক বা কোথ রোগ উৎপন্ন হয়। এই রোগে নেত্রে বেদনা ও স্রাবযুক্ত কণ্ডু জন্মে এবং রোগী ললাট, অক্ষিকূট ও নাসিকা ঘর্ষণ করে। সূর্য্যের তাপে চক্ষু উন্মীলন করিতে পারে না।

কুপিত বায়ু কর্ত্তৃক নাভিদেশ বেদনার সহিত স্ফীত হইলে তাহাকে তুণ্ডী এবং কুপিত পিত্ত কর্ত্তৃক গুহ্যে পাক হইলে তাহাতে গুদপাক কহে।

মল, মূত্র বা ঘর্ম্মসংযুক্ত বালকের গুহ্যদ্বার প্রক্ষালন না করিলে তাহাতে কুপিত কফ ও রক্ত কর্ত্তৃক কণ্ডু উৎপন্ন হয়, তৎপরে চুলকাইলে সত্বরই স্ফোটক হইয়া তদ্দ্বারা স্রাব নির্গত হয়, এবং ক্রমে ব্রণসমূহ একত্র মিলিত হইয়া ভয়ঙ্কর হইয়া উঠে, ইহাকে অহিপূতন কহে। কুপিত কফ বায়ু দ্বারা শিশুদিগের শরীরে মুদ্গাকৃতি, স্নিগ্ধ, স্বাভাবিক বর্ণবিশিষ্ট, গ্রথিত এবং বেদনাবিহীন পীড়কা উৎপাদন করে, এই পীড়কার নাম অজগল্লী। যে বালক গর্ভিণীমাতার স্তন্যপান করে, প্রায়ই তাহার কাস, অগ্নিমান্দ্য, বমি, তন্দ্রা, কৃশতা, অরুচি ও ভ্রম এবং উদর বৃদ্ধি হইয়া থাকে। ইহাকে পারিগর্ভিক বা পরিভবাখ্যরোগ কহে। এই রোগে অগ্নিপ্রদীপক ঔষধ প্রয়োগ করিতে হয়। বালকগণের দন্তোদ্ভেদ সমস্ত রোগেরই কারণ জানিতে হইবে, বিশেষতঃ জ্বর, মলভেদ, কাস, বমি, শিরোরোগ, অভিষ্যন্দ, পোথকী এবং বিসর্পরোগ বহুপরিমাণে উৎপাদন করে।

জ্বরাদি রোগে বয়ঃপ্রাপ্ত ব্যক্তিদিগের নিমিত্ত যে সকল ঔষধ কথিত হইয়াছে, বালকদিগের তত্তদ্রোগে দাহাদি ব্যতীত সেই সেই ঔষধ প্রয়োগ করিবে। দাহাদি শব্দে এস্থলে অগ্নি-কর্ম্ম, বমন, বিরেচন এবং শিরাবেধাদি তীক্ষকর্ম্ম বুঝিবে; কিন্তু অতি কষ্টকর রোগে অগত্যা বমনাদিও প্রয়োগ করিতে হইবে। ইহাতে সুশ্রুতের অভিপ্রায় এই যে, কষ্টকর রোগ বিনা বমন ও বিরেচন ব্যবহার করিবে না।

বালকদিগের ঔষধের মাত্রা অতি অল্প পরিমাণে দিতে হইবে। যে যে রোগে যে যে ঔষধ কথিত হইয়াছে, বালকের সেই সেই রোগে সেই সেই ঔষধ ধাত্রীর স্তনে লেপন করিয়া পরে বালককে ঐ স্তন খাওয়াইতে হইবে। যে সকল বালকের বাক্‌শক্তি জন্মে নাই, তাহাদিগের আভ্যন্তরিক রোগ এইরূপে জাত হওয়া যায়। বালকের সর্ব্বাঙ্গে পুনঃ পুনঃ হস্তস্পর্শ করিলে যেস্থানে বেদনা থাকিবে, সেইস্থানে হস্তস্পর্শ মাত্রই বালক রোদন করিবে। মস্তকে রোগ হইলে চক্ষু মুদ্রিত করিয়া থাকে এবং শিরোধারণাক্ষম হয়। বস্তিদেশে রোগ হইলে বালকের মূত্ররোধ এবং ক্ষুধা ও পিপাসা হয়। কোষ্ঠে ব্যাধি হইলে বালকের মলমূত্ররোধ, বিকলতা, বমি, উদরাধ্মান এবং উদরে গুড় গুড় শব্দ হয়, এই সকল লক্ষণদ্বারা বালকের রোগ নির্ণয় করিবে। বালকের এই সকল রোগ হইলে বালরোগাধিকারোক্ত ঔষধ-সেবনে নিরাকৃত হয়। ( ভাবপ্রঃ বালরোগাধিঃ )

ভৈষজ্যরত্নাবলীতে বালরোগাধিকারে বালরোগ চিকিৎসায় এইরূপ লিখিত আছে—শিশুর পীড়া প্রশমন পর্য্যন্ত ধাত্রীকে লঙ্ঘন করাইবে, শিশুর পক্ষে উপবাসাদি ব্যবস্থা নহে। শিশুর অপর সকল নিষেধ করা যাইতে পারে; কিন্তু কখন স্তন্য বারণ করা যাইতে পারে না। অচিরজাত শিশু যদি স্তন্যপান না করে, তাহা হইলে আমলকী ও হরিতকী [illegible] করিয়া ঘৃত ও মধুর সহিত মিশাইয়া তদ্দ্বারা শিশুর জিহ্বা [illegible] করিবে। কুড়, বচ, হরিতকী, ব্রাহ্মীশাক ও ধুস্তুরামূল অল্প পরিমাণে একত্র চূর্ণ করিয়া ঘৃত ও মধুর সহিত অবলেহ করাইলে বালকের বর্ণ, কান্তি ও আয়ুঃবৃদ্ধি হয়। স্তন্যদুগ্ধের অভাবে শিশুকে ছাগদুগ্ধ বা গব্যদুগ্ধ পান করাইবে। ইহাও স্তন্যদুগ্ধের ন্যায় উপকারক। কর্কটাদি, বালচতুর্ভদ্রিকা, ধাতক্যাদি, অশ্বগন্ধাঘৃত, লাক্ষাদি রস, বালরোগান্তক রস প্রভৃতি ঔষধ এবং বিবিধ মুষ্টিযোগ অভিহিত হইয়াছে। রোগের বলাবল ও [illegible] বিবেচনা করিয়া চিকিৎসক ঔষধ স্থির করিবেন। ( ভৈষজ্যরত্নাঃ বালরোগাধিকার )




দ্বাদশ ভাগ সম্পূর্ণ।